# বিশ্ব-ফুটবলে স্মরণীয়

**আদেমীর**—জন্ম ১৯২৪। পুরো নাম আদেমীর মারকুইস ডে মেনেসেস। সাতটি গোল দিয়ে ১৯৫৪-র বিশ্বকাপে টপ-স্কোরার ছিলেন ব্রাজিলের এই খেলোয়াড়। ৩৭টি আন্তর্জাতিক ম্যাচে গোল দিয়েছেন ৩২টি। যেমন স্বাস্থ্য, তেমনি গতি ও বল নিয়ন্ত্রণের ক্ষমতা। দুই পায়ে তীব্র শট। ফরওয়ার্ডে যে কোনো পজিশনে খেলতে পারতেন। তবে স্ট্রাইকিং পজিশন বা লেফট আউটেই সর্বাপেক্ষা পারদর্শী ছিলেন। তাঁর উপস্থিতিতে অতিরিক্ত ফুলব্যাক রাখা সহজ হত। ভাস্কো ডা গামা দলের হয়ে লীগ চ্যাম্পিয়ন হয়েছেন ১৯৪৫, ১৯৪৭, ১৯৪৯, ১৯৫০ ও ১৯৫২-য়। ১৯৪৬-এ যখন ফ্লুমিনেন্স চ্যাম্পিয়ন হয়, আদেমীর তখন ওই দলেই।

**আইভর অলচার্চ**—জন্ম ১৯২৯। ক্লাব পর্যায়ে তেমন ভাল না খেললেও ওয়েলস জাতীয় দলে গুরুত্বপূর্ণ ভূমিকা ছিল। সোয়ানসি, নিউক্যাসল ও কার্ডিফের এই খেলোয়াড় ১৬ বছরের মধ্যে ওয়েলসের পক্ষে রেকর্ড-সংখ্যক (৬৮) ম্যাচ খেলেছেন। কুশলী ইনসাইড ফরওয়ার্ড। লীগের ৬৯৪টি ম্যাচের মধ্যে মাত্র ১০৩টি ম্যাচ প্রথম ডিভিশনে।

সোয়ানসি বহু খেলোয়াড়ের আবিষ্কর্তা। ১৯৫৪-৫০-এ যখন ক্লাব তৃতীয় ডিভিশনে উঠল অলচার্চ তখনই দলে এলেন, তারপর একনাগাড়ে দশ বছর খেলেছেন। এর মধ্যে অনেক ধনী ক্লাব থেকে তাঁর ডাক এলেও তিনি সোয়ানসি ছাড়েননি। ১৯৫৮-য় সুইডেনের বিশ্বকাপ ফুটবলে ওয়েলসকে প্রভূত সাহায্য করেন কোয়ার্টার ফাইনাল পর্যন্ত উঠতে। পেলের একমাত্র গোলে ব্রাজিলের কাছে গেটেবার্গে ওয়েলসের পরাজয় ঘটে। অলচার্চ এক বছর বাদে চলে যান নিউক্যাসলে। ১৯৪৭-তে নিউক্যাসলের অবনমন ঘটলে তিনি ওয়েলসে ফিরে আসেন। মাঝের একটি মরশুম ছিলেন কার্ডিফে। পজিশন জ্ঞান, নিখুঁত পাস ইত্যাদির জন্য অলচার্চ প্রথম শ্রেণীর খেলোয়াড় গণ্য হতেন। জাতীয় দলের পক্ষে ২৩টি গোল দিয়েছেন। আরও দুটি গোল যুক্তরাজ্যের বিরুদ্ধে এবং এটি ছিল তাঁর জীবনের সেরা খেলা। লীগে ২৫১টির মধ্যে সোয়ানসির পক্ষে রেকর্ড (১৬৬) করেন।

**আর্টিলিও আনচেটা**—জন্ম ১৯৪৮। ১৯৪৭-এর বিশ্বকাপে এঁর খেলা

দেখে সমালোচকরা একবাক্যে স্বীকার করেন আনচেটা এখন দক্ষিণ আমেরিকার সেরা ব্যাক। এবং তাঁর যা বয়স আরও উন্নতি করবেন ; ১৮ বছরের সময় ন্যাশিওনালের প্রথম দলে নিয়মিত খেলার সুযোগ পান। সেণ্টার ব্যাকে তাঁর খেলা অচিরেই সকলের দৃষ্টি কেড়ে নেয় এবং সঙ্গে সঙ্গেই উরুগুয়ের জাতীয় দলে নির্বাচিত হন। মেক্সিকো বিশ্বকাপে খেললেন অভিজ্ঞ ও প্রবীণদের মতই। অথচ দলের তিনি কনিষ্ঠতম। তাঁর উচ্চতা, চমৎকার স্বাস্থ্য, স্পিড ও সক্রিয়তা উরুগুয়ের ডিফেন্সকে দুর্ভেদ্য করে রেখেছিল। সেমিফাইনালে ব্রাজিল আনচেটাকে একবার অতিকষ্টে কাবু করেছিল। বিশ্বকাপে তাঁর খেলা ব্রাজিলের গ্রিমিও ক্লাবের কর্মকর্তাদের আকৃষ্ট করে। এ ন্যাশিওনাল ছেড়ে আনচেটা যোগ দিলেন গ্রিমিওতে।

**অ্যালান বল**—জন্ম ১৯৪৫। ইংল্যাণ্ডে এঁর মত পরিশ্রমী ইনসাইড ফরওয়ার্ড এখন দ্বিতীয় জন নেই। ব্রিটেনে দুবার তাঁর বদলের জন্য রেকর্ড-মূল্য দিতে হয়েছে। দলবদলের সময় এভার্টনকে দিতে হয় ১ লক্ষ ১০ হাজার পাউণ্ড। ১৯৪৭ সালে আর্সেনাল অনুরূপ মূল্য দেয়। ছোট ছোট পাসের খেলায় কুশলী। বিপক্ষের ডিফেন্সকে বোকা বানাতে, কোথায় কখন পাস দিতে হবে সে সম্পর্কে দারুণ অভিজ্ঞ, চোখ বুজে বলে দিতে পারেন তাঁর সতীর্থরা কোথায় এবং তৎক্ষণাৎ কার কাছে বল পাঠাতে হবে।

ব্ল্যাকপুলে থাকাকালেই অ্যালান বলের সুনাম হয়। ইংল্যাণ্ডের বিশ্বকাপ দলের কনিষ্ঠতম খেলোয়াড় ছিলেন এবং ফাইনালে তাঁর দুর্দান্ত খেলা ইংল্যাণ্ডকে বিশ্বকাপ জয়ের পথ করে দেয়। গোল দেওয়ার পারদর্শিতা না থাকলেও ১৯৪৭-র পর থেকে জাতীয় দল থেকে বলকে বাদ রাখা সম্ভব হয়নি। এফ এ কাপ বিজয়ী দলে খেলেন।

ছিলেন রানার্স দলে। যেমন তাঁর লাল চুল, তেমনি খেলার মাঠে মেজাজ হারিয়ে লাল হয়ে যান। শাস্তিও পেয়েছেন, কয়েকবার হয়েছেন সাসপেণ্ড।

**আনাতলি বাইশোভেটস**—জন্ম ১৯৪৬। সেণ্টার ফরওয়ার্ডে হোক, বা দুই উইং-এই হোক স্ট্রাইকার হিসাবে দ্রুত হানা দিতেন। ডায়নামো কিয়েভেই খেলা শুরু, খ্যাতিও এই ক্লাবে। কৈশোরেই ক্লাবের প্রথম দলে খেলা আরম্ভ। পর পর তিন বছর লীগ চ্যাম্পিয়ন এবং লীগ ও কাপ দ্বিমুকুট জয়ে তাঁর অবদান অনস্বীকার্য। লীগে

রাইট আউটে তিনিই একমাত্র অর্থভক্ত উইঙ্গার। তাঁর ক্রসপাসেই রুশ ফুটবলে উইঙ্গার-এ জোরদারের পুনরাবৃত্তি ঘটে। আলফ রামসের ইংল্যাণ্ডও এই পদ্ধতিই নিয়েছিল। বাইশোভেটসের দুটি গোলেই মরশুমে সেলটিক কাপ থেকে বিদায় নেয়। বিশ্বকাপের পর তিনি রুশ জাতীয় দলভুক্ত হন। বিশ্বকাপে রাশিয়ার পক্ষে ছটি গোল দেন। তবে সেরা দুটি গোল বেলজিয়মের বিরুদ্ধে। এর মধ্যে দর্শনীয় দ্বিতীয়টি। দুজন বেলজিয়ান ডিফেণ্ডারকে স্ট্যাচুর মত দাঁড় করিয়ে রেখে অসম্ভব নিশানা থেকে গোলটি করেন। রুশ জাতীয় দলের পক্ষে ২৯টি ম্যাচ খেললেও শেষদিকে কার্টিলেজের ব্যথায় তাঁর খেলার প্রচণ্ডরকম ক্ষতিগ্রস্ত হয়।

বাইশোভেটসের চমৎকার বল নিয়ন্ত্রণ আপামর ফুটবল অনুরাগীর প্রশংসা অর্জন করলেও বল বেশিক্ষণ নিজের নিয়ন্ত্রণে রাখার প্রবণতায় কঠোর সমালোচনার সম্মুখীন হন। কিন্তু বাইশোভেটসের মত প্রতিভাবান খেলোয়াড়ও বেশিদিন ক্লাব বা দেশের সেবায় নিজেকে নিয়োজিত করতে পারলেন না কার্টিলেজের গোলমালেই। অচিরেই খেলার গতি গেল কমে, ফুটবল থেকে অবসর নিতে বাধ্য হলেন এমন সময়ে, যখন বিশ্বের ফুটবল-প্রেমিকরা তাঁর কাছে অনেক প্রাপ্তির আশায়।

**অ্যানটনিও কারবাজাল**—জন্ম ১৯২৯। বিশ্বকাপের খেলার রেকর্ড-ধারী মেক্সিকোর এই গোলরক্ষক বিশ্বকাপে প্রথম খেলেন ১৯৫০-এ এবং শেষ ১৯৬৬-তে ৩৭ বছর বয়সে। তার আগে এসপানা দলে অপেশাদার খেলোয়াড় ছিলেন। তখনই মেক্সিকো জাতীয় দলে সুযোগ পান। খেলেন ১৯৪৮ ওলিম্পিক ফুটবলে। ওলিম্পিক থেকে ফিরে লিঁয়তে যোগ দেন ও পেশাদার হন। ১৯৬৬-তে অবসরের আগে পর্যন্ত এই ক্লাবেই ছিলেন। তিন বছর পরে হলেন লিঁয়র কোচ। চিলিতে ১৯৪৭-র বিশ্বকাপে মেক্সিকোর সেরা খেলোয়াড় ছিলেন এই কারবাজাল।

**আমানকিও**—জন্ম ১৯৪০। পুরোনাম আমানকিও আমারো ভারেলা। স্পেনে এঁর মত শক্তিমান রাইট আউট বা রাইট ইন আজও দেখা যায়নি। লুই সুয়ারেজ ইতালি চলে যাওয়ার পর আমানকিও নিজেকে তাঁর দলের সেরা ফরওয়ার্ডে পরিণত করেন কঠোর সাধনায়। শুধু সুস্বাস্থ্যের অধিকারী নন, চমৎকার বল নিয়ন্ত্রণ, দুরন্ত গতির ডান পায়ের শটে ক্ষণে ক্ষণেই বিস্ফোরণ

ঘটাতেন। জেণ্টোর কাছ থেকে স্পেনের জাতীয় দলের নেতৃত্ব গ্রহণের পর ৩৪ বার স্পেনের হয়ে খেলেছেন, গোল করেছেন ১৩টি।

সুয়ারেজের মতই আমানকিওর জন্ম করুণা প্রদেশে। খেলা শুরু স্থানীয় দ্বিতীয় ডিভিশন ক্লাব ডিপোর্টিভ করুণায়। এই ক্লাবের পক্ষে প্রথম লীগ খেলেন ১৮ বছর বয়সে রাইট ইনে। শুরু থেকেই রিয়ালের নজর ছিল তাঁর উপর। তারা আমানকিওকে কিনল ও নিয়ে গেল মাদ্রিদে। সেখানে হলেন রাইট আউট। কয়েকবছর না কাটতেই তাঁর ফুটবল এমন পরিণত হল যে, রাইট আউটে থাকলেও স্ট্রাইকারের ভূমিকাই নিতেন।

জাতীয় দলে প্রথম খেলেন ১৯৪৭-এ রোমানিয়ার বিপক্ষে। দুবছর না কাটে ১৯৪৭ উরোপীয় ফুটবলে তাঁর নাম ছড়িয়ে পড়ল দারুণ অ্যাটাকার হিসাবে। স্পেন মাদ্রিদে ইউরোপীয় নেশনস্ কাপের ফাইনালে ২-১ গোলে হারায় রাশিয়াকে। এর আগে ভিয়েনায় রিয়াল মাদ্রিদ ৩-১ গোলে হারে ইউরোপীয়ান কাপ ফাইনালে। রিয়ালকে ফাইনালে যেতে ও নেশনস্ কাপে সবচেয়ে অবদান ছিল আমানকিওর। দুবছর বাদে রিয়ালকে ইউরোপীয়ান কাপ ফাইনালে উঠতে তিনিই সর্বাধিক সাহায্য করেন। এবার রিয়াল কাপ জিতল। আমানকিও-ই ১-১ করে রিয়ালের মনোবল দৃঢ় করেন। দ্বিতীয়ার্ধের শুরুতে বেলগ্রেডের পার্টিজান ক্লাব ১-০ গোলে এগিয়ে ছিল। কয়েকমাস পরে গেলেন ইংল্যাণ্ডে বিশ্বকাপ (১৯৪৭) খেলতে। তবে প্রথম ম্যাচে আর্জেন্টিনার বিরুদ্ধে তাঁকে দলে নেওয়া হয়নি। খেললেন সুইজারল্যাণ্ডের বিরুদ্ধে। স্পেনের ২-১ গোলে জয়ের জয়সূচক গোলটি দিলেন আমানকিও। পশ্চিম জার্মানীর বিরুদ্ধে প্রতিদ্বন্দ্বিতামূলক ম্যাচেও ছিলেন তিনি।
তিনি ব্রাজিলের বিরুদ্ধে বিশ্ব-একাদশে নির্বাচিত হলেন।
এলেন রাইট ইনে। রিয়ালকে এবার সাহায্য করেন কাপ-উইনার্স কাপের ফাইনালে উঠতে। অ্যাথেন্সে রিয়াল প্রথম দিন চেলসির সঙ্গে ড্র করল দারুণ লড়ে, কিন্তু ফিরতি ম্যাচে চেলসিই জেতে। পরের মরশুমে আমানকিওর খেলা রিয়ালকে স্প্যানিশ চ্যাম্পিয়ন করল।

**ইউসেবিও**—জন্ম ১৯৪২। পুরো নাম ইউসেবিও ডা সিলভা ফেরিরা। দুর্দান্ত কুশলী স্ট্রাইকার। ইউসেবিওর চমৎকার ক্রীড়া-নৈপুণ্যেই পোর্তুগাল ও তাঁর ক্লাব বেনফিকা অসংখ্য ম্যাচে প্রবল প্রতিদ্বন্দ্বিতা করেছে, সফলও হয়েছে। বিশ্বের সেরা স্ট্রাইকারদের অন্যতম ইউসেবিওর বড় গুণ গোলের কাছে বল

পেলে অবিশ্বাস্যভাবে তার সদ্ব্যবহার। বিশ্ব-ফুটবলের ইতিহাসে তাঁর কিছু শট সবচেয়ে সক্রিয় এবং বিস্ফোরণ ঘটালেও পৃথিবীর তাবৎ ফুটবল অনুরাগীরা বিমোহিত প্রতিটি ম্যাচে তাঁর অনন্য ক্রীড়াধারায়।

তাঁকে সর্বাধিক খ্যাতি এনে দিয়েছে গোল করার অদ্ভুত ক্ষমতা। বিশ্বকাপে ৯টি গোল দিয়ে সর্বোচ্চ গোলদাতার পুরস্কার পান একহাজার পাউণ্ড। ১৯৪৭ পর্যন্ত ছিলেন পোর্তুগালের লীগে সর্বোচ্চ গোলদাতা ( ১৫২—যথাক্রমে ২৯, ২৮, ২২, ৩১ ও ৪২ )। ইউসেবিওর খেলার বড় গুণ, তিনি যে কোনো মুহূর্তে খেলাকে নিজেদের অনুকূলে আনতে পারতেন। আর এই কৃতিত্বই তাঁকে 'ইউরোপের পেলে' আখ্যা দেয়। বিশ্বকাপে তো কোনো কোনো সমালোচক বললেন ব্রাজিলের দশ নম্বরের চাইতেও ইউসেবিওর খেলা বহুগুণে উৎকৃষ্ট।

ছেলেবেলায় অ্যাথলীট ছিলেন, তখন তাঁর প্রধান ইভেণ্ট ১০০ ও ২০০ মিটার দৌড়। অ্যাথলেটিকসের দৌড়ের ওই গতিকে প্রয়োগ করলেন ফুটবলে। তাঁর বিদ্যুৎগতির সোয়ার্ভিং শটগুলো বিপক্ষের ডিফেন্সের কাছে সবদাই ভয়াবহ ছিল। শটে এত শক্তি মিশ্রিত থাকত যে, তা অপ্রতিরোধ্য হত। কথাই ধরা যাক। সেমিফাইনালে উত্তর কোরিয়ার কাছে তিনগোলে পিছিয়ে পড়েছে পোর্তুগাল। কিন্তু ইউসেবিওর তাৎক্ষণিক বুদ্ধিতে খেলার স্ট্রাটেজি পরিবর্তনের পর পোর্তুগাল শুধু গোল শোধই করল না, কোরিয়ানদের হারিয়ে তারা কোয়ার্টার ফাইনালে পৌছল। পোর্তুগাল জিতল ৫-৩ গোলে এবং এর চারটি গোল ইউসেবিওর। কোরীয় গোলে তাঁর মুহুর্মুহু হানা এবং গোল হওয়ায় পর সেণ্টার সার্কলে বল স্থাপনের ঘটনা বহুকাল বিশ্ব-ফুটবলকে সমৃদ্ধ করে রাখবে।

সেমিফাইনালে ইংল্যাণ্ডের বিরুদ্ধে এই 'ব্ল্যাক প্যান্থার' খুব খুশি হতে পারেননি, যদিও দুর্ভেদ্য গর্ডন ব্যাঙ্কসকে পেনাল্টিতে তিনি পরাস্ত করেছিলেন।

পোর্তুগীজ জাতীয় দলে প্রথম খেলেন ১৯৪৭-র অক্টোবরে, ১৯ বছর বয়সে। পোর্তুগীজ পূর্ব আফ্রিকার রাজধানী লুরেঙ্কো মার্কুইসের দরিদ্র পল্লীতে তাঁর জন্ম। ওখানে বছর দুয়েক ফুটবল থেকে জীবিকা অর্জন করেন। কিন্তু যখন লুক্সেমবার্গের বিরুদ্ধে নির্বাচিত হলেন, তখন অভিজ্ঞতা সামান্যই। নতুন ক্লাব বেনফিকার হয়ে ততদিনে মাত্র ২৫টি ম্যাচ খেলেছেন। তার মধ্যে

গুরুত্বপূর্ণ মন্টিভিডিওয় বিশ্ব ক্লাব চ্যাম্পিয়নশিপে পেনারোলের বিরুদ্ধে প্লে-অফ্ ম্যাচ। ইউসেবিও আরও বেশি ম্যাচের অভিজ্ঞতা অর্জন করতে পারতেন। কিন্তু তাঁর দল বদল নিয়ে প্রচণ্ড গণ্ডগোল চলছিল। বেনফিকা ও স্পোর্টিং ক্লাব একযোগে আদালতে হাজির করিয়েছে লুরেঙ্কো মার্কুইস স্পোর্টিং ক্লাবকে। ইউসেবিও গোলমাল থেকে নিজেকে দূরে সরিয়ে রাখতে চলে গেলেন আলগার্ভে এবং সেখানেই অনুশীলন করতে থাকেন।

ইউসেবিও নিজের সাধনায় বেনফিকা ও পোর্তুগালে নিজের স্থান পাকা করে নেন। ক্লাবের খেলায় প্রথম নেমে যখন হ্যাটট্রিক করেছিলেন, তেমনটি জাতীয় দলের হয়ে করতে না পারলেও প্রথম ম্যাচেই সকলে মুগ্ধ হলেন। সকলেই স্বীকার করলেন তাঁর মত এমন খেলা কমই চোখে পড়ে।

তাঁর ক্রীড়া-নৈপুণ্যে বিশ্বের ধনী ধনী ক্লাবগুলো আগ্রহী হয়ে বেশি টাকায় তাঁকে কিনতে চায়, কিন্তু ইউসেবিও কোনোদিন বেনফিকা ছাড়ার কথা চিন্তা করেননি। ১৯৪৭-তে একবার মনে হয়েছিল ইউসেবিও বেনফিকা ছেড়ে চলে যাবেন। কিন্তু তাঁর দাবি (কিছু বাড়তি টাকা) মেনে নিতেই সব সমস্যা মিটে যায়। ইউসেবিও মস্ত খেলোয়াড় হলেও অন্যান্য খ্যাতিমানদের মত অর্থভাগ্য তাঁর হয়নি। অবশ্য যা পেয়েছেন, তাতেই তিনি খুশি ছিলেন। তাঁর মত প্রতিভাধররা দেশে ও বিদেশে যে সম্মান কুড়িয়েছেন, ইউসেবিওর ভাগ্যে তার কিছুই জোটেনি—একমাত্র স্বদেশে ছাড়া। কিন্তু ব্যক্তিগতভাবে সকলের ভালবাসা ও শ্রদ্ধা পেয়েছেন। ১৯৪৭-তে ইংল্যাণ্ডের বিরুদ্ধে বিশ্ব একাদশ দলে খেলার দুবছর পরে 'ইউরোপীয়ান ফুটবলার অফ দ্য ইয়ার' হয়েছেন।
এর শুরুর দিকে জাতীয় দলের পক্ষে আটশ' ম্যাচ সম্পূর্ণ করেন।
তাঁর কৃতিত্বে বেনফিকা ইউরোপীয়ান কাপ বিজয়ীয় পদক পেল,
পায় রানার্স আপের পদক।

বিশ্ব ক্লাব চ্যাম্পিয়নশিপসেও ছিল রানার্স। মরশুম শেষে হিসাব করে দেখা গেল বেনফিকার পক্ষে ইউসেবিওর গোলসংখ্যা ২৯৬। চারটি মরশুম মিড-ফিল্ডে খেলা সত্ত্বেও তিনি সর্বোচ্চ স্কোরার। মরশুমে ইউসেবিও আবার ফিরলেন অগ্রভাগে এবং লীগে ৪০টি গোল দিয়ে 'গোল্ডেন শ্যু' পুরস্কার পেলেন। সম্ভবত তাঁর অপূর্ব স্কিল, অপ্রতিরোধ্য শুটিং, আশ্চর্য বল কণ্ট্রোল এবং ঠাণ্ডা মাথায় খেলাই এই সম্মান দেয়। দলে পেলের মত কাছাকাছি প্রতিভাধর একাধিক বা একজনও খেলোয়াড়ও ছিলেন না ইউসেবিওর। কিন্তু

তাঁর গুণাবলী তাঁকে বিশ্বের সেরা ফুটবলারদের সঙ্গে একই সারিতে বসার মর্যাদা দেবে।

**ইরিবার কোর্তাজারেনা, জোস অ্যাঙ্গেল**—জন্ম ১৯৪৩। ষাটের দশকের মাঝামাঝি স্পেন জাতীয় দলের গোলরক্ষক। ১৯৪৩-তে ইউরোপীয়ান নেশনস্ কাপ ফাইনালে রাশিয়াকে ২-১ গোলে হারিয়ে স্পেন যে গৌরব অর্জন করে তাতে ইরিবার কৃতিত্ব উল্লেখ্য। ১৯৪৩-র বিশ্বকাপ দলে ছিলেন। লিসবনে বেনফিকার বিরুদ্ধে ইউরোপীয় সম্মিলিত দলে খেলেন।

ইরিবার খেলা শুরু মাত্র আটবছর বয়সে জারায়ুজে কলেজ লা সালে-র সঙ্গে। এই বিদ্যায়তনের হয়ে প্রতিটি প্রতিযোগিতায় অংশ নিতেন। প্রথম লীগে অংশ নেন বাস্কোনিয়ার পক্ষে। বাস্কোনিয়ায় এই ম্যাচে ইন্দাউচুকে ২-০ গোলে হারায়। ইরিবার বাস্কোনিয়া যখন আটলাটিকো মাদ্রিদকে স্বদেশের কাপ প্রতিযোগিতা থেকে বিদায় করে দিল, স্পেনের ফুটবল মহলে তখন সোরগোল পড়ে যায়। ওই খেলায় ইরিবার গোলরক্ষণই ছিল আটলাটিকোর দলের দূরে সরিয়ে রাখার মূলে। পরের মরশুম শুরু না হতেই ইরিবারকে নিয়ে টানাটানি পড়ে গেল। ভ্যালেনসিয়া, জারাগোজা, বার্সিলোনা, আটলাটিকো, বিলবাও প্রভৃতি দলে ডাক পড়ল ইরিবার। শুরুতে ইরিবার কারুর আহ্বানে সাড়া দেননি। এমনকি বিলবাও-এর মত ক্লাবেও যেতে রাজি হননি। বিলবাও-এর চাইতে অন্য ক্লাবের টাকার অঙ্ক বেশ বেশি ছিল। কিন্তু ইরিবার বাবা ছেলেকে উপদেশ দিলেন: তুমি বিলবাও-এ সই কর। তাহলে বাড়িতে থাকতে পারবে। স্বরুতে বিলবাও-এ না যাওয়ার আরও হেতু ছিল। বিলবাও-এর গোলরক্ষক কারমেলো ছিলেন ইরিবার আদর্শ। তাঁর কাছে দ্রোণাচার্য। সুতরাং ইরিবার কেমন করে ওই দলে গিয়ে সুযোগ পাবেন?

পিতৃ উপদেশে উত্তম ফলই হল। স্বল্প দিনের মধ্যেই ইরিবার বিলবাও-এর পয়লা নম্বর গোলরক্ষক হলেন। নেশনস্ কাপ ম্যাচে প্রথম আন্তর্জাতিক খেলায় নামলেন আয়ারল্যাণ্ডের বিরুদ্ধে সিভিলি-তে। উরুগুয়ের বিরুদ্ধে খেলেন ৪০তম আন্তর্জাতিক ম্যাচ। ৪৭টি আন্তর্জাতিক ম্যাচ খেলে স্পেনের রেকর্ড ছিল গোলরক্ষক জামোরার। জামোরা ও ইরিবার, গর্ডন ব্যাঙ্কস ও লেভ ইয়াসিন প্রভৃতির সঙ্গে বিশ্বের সেরা গোলরক্ষকদের গুণাবলীতে সমৃদ্ধ ছিলেন।

**ইগর চিসলেঙ্কো**—জন্ম ১৯৩৬। মস্কো ডায়নামোর শুধু আক্রমণাত্মক ফরওয়ার্ডই নন, নিখুঁত ও জোরালো শটের জন্যও জনপ্রিয়তা অর্জন করেন চিসলেঙ্কো। ক্লাবের মিড-ফিল্ড খেলোয়াড় হলেও রুশ জাতীয় দলে খেলেন স্ট্রাইকাররূপেই। ৫০টি আন্তর্জাতিক ম্যাচে ২৬টি গোল দিয়ে রাশিয়ার রেকর্ডধারী গোলদাতা ভ্যালেনতাইন ইভানভের সমকক্ষ হন।

১৫ বছর বয়সে টর্পেডো ইয়ুথ টিমে খেলা শুরু করেন। তারপর গেলেন ফিজিক্যাল এডুকেশন স্কুল অফ ইয়ুথ দলে। সেখানে একবছর কাটিয়ে ১৯৫৬-য় সই করলেন মস্কো ডায়নামোয়। চমৎকার আইস হকি খেলোয়াড় চিসলেঙ্কো ডায়নামোর পক্ষে ৩০০ ফুটবল ম্যাচ খেলেছেন, দুটি চ্যাম্পিয়নশিপ ট্রফি জিতেছেন। ৫ ফুট ৭ ইঞ্চি উচ্চতার চিসলেঙ্কো কদাচিৎ মাথা ব্যবহার করেছেন। কিন্তু হেডের শূন্যস্থান পূরণ করেছে তাঁর দুটি পা। দ্রুত পা দুখানি সর্বদাই প্রথম সুযোগের সদ্ব্যবহার করেছে। মাঝে মাঝে তাঁর আক্রমণাত্মক খেলায় দুর্বলতা প্রকাশ পেলেও সঙ্কটকালে তিনি সব সময় জ্বলে উঠেছেন। আর এই কারণেই ১৯৪৩-র বিশ্বকাপ সেমিফাইনালে পশ্চিম জার্মানীর এক খেলোয়াড়কে লাথি মারার দরুন তাঁকে মাঠ থেকে বহিষ্কার করা হয়। চিলিতে ১৯৪৩-র বিশ্বকাপেও ছিলেন। ইউরোপীয়ান চ্যাম্পিয়নশিপের ফাইনালে খেলেছেন। কিন্তু তাঁর সেরা খেলা ওয়েমব্লিতে। এখানে গর্ডন ব্যাঙ্কসকে পরাস্ত করে দুটি গোল দিয়েছিলেন।

মাঠের বাইরে চিসলেঙ্কো একজন বিতর্কিত ব্যক্তি। একবার অত্যধিক মদ্যপানের অভিযোগে জাতীয় দল থেকে বাদ পড়েন। সোভিয়েট ফুটবলের কড়া সমালোচক তিনি। তাঁর বক্তব্য: ক্লাব বা দেশের স্বার্থ যেখানে বড়, সেখানে রাজনৈতিক মতবাদের কথা মনে রেখে কাউকে বাদ দেওয়া উচিত নয়। ফুটবল খেলা থেকে অবসর নিলেও চিসলিঙ্কো ফুটবলের সঙ্গে সম্পর্ক ত্যাগ করতে পারেননি। হয়েছেন ডায়নামো জুনিয়র দলের ট্রেনার।

**ইভানভ ভ্যালেনতাইন**—জন্ম ১৯৩৪। পঞ্চাশের দশকের শেষদিকে রাশিয়ার ইনসাইড ফরওয়ার্ড ও মাঝমাঠের সবচেয়ে নির্ভরযোগ্য খেলোয়াড়। ২৬টি গোল দিয়ে রুশ জাতীয় দলের রেকর্ডধারী। ইভানভ টর্পেডো মস্কোর আবিষ্কার। সেকথা ইভানভ কোনোদিন ভোলেননি এবং কৃতজ্ঞতা স্বরূপ এই ক্লাবও ছাড়েননি কোনোদিন। ১৯৫২-য় টর্পেডোর পক্ষে প্রথম ম্যাচ খেলেন, শেষ ম্যাচ । সেদিন লেনিন স্টেডিয়ামে একলক্ষ দর্শক উপস্থিত

হয়ে তাঁকে প্রাণঢালা শ্রদ্ধা ও ভালবাসা জানান। ওই ম্যাচের পর থেকে ইভানভ কোচ হন।

আক্রমণ রচনায় যেমন, তেমনি কুশলী ছিলেন শেষ কাজটি—গোল করায়ও। তাঁর সময়ে অত সুন্দর পাস দিতে পারতেন কম খেলোয়াড়ই, আর বিপক্ষের চোখে ধুলো দিয়ে এমনভাবে চলাফেরা করতেন যে, তাঁরা বুঝতেই পারতেন না তাঁর গতিবিধি। ইভানভকে আন্তর্জাতিক ম্যাচের শুরুতে বেশ বিরোধিতায় পড়তে হয়। সমালোচকদের ধারণা ছিল স্পার্টাকের সারজি সালনিকভের দায়িত্ব তিনি বইতে পারবেন না। ইভানভ ওঁদের ওই ধারণাকে ধূলিসাৎ করেন ক্লাব ও জাতীয় দলের পক্ষে চমৎকার খেলে।

প্রথম আন্তর্জাতিক খেলা ১৯৫৬-য় মেলবোর্ণ ওলিম্পিকসে। রাশিয়া সেবার সোনা জিতেছিল। ১৯৫৮-র বিশ্বকাপে খেলার পর জাতীয় দলে নির্বাচন স্থায়ী হল। ১৯৬০-এ তাঁর কালেই রাশিয়া প্রথম নেশনস্ কাপ (ইউরোপীয় চ্যাম্পিয়নশিপ) জেতে। বিশ্বকাপে কোয়ার্টার ফাইনালে উদ্যোক্তা চিলির সঙ্গে পরাজয়ের আগে গ্রুপ ম্যাচে রাশিয়া যে আটটি গোল করেছিল তার চারটিই ইভানভের। নেশনস্ কাপ ফাইনালে উন্নীত রুশ দলেও ছিলেন। বিশ্বকাপ কোয়ালিফাইং ম্যাচে খেললেও চূড়ান্ত পর্যায়ে বাদ দেওয়া হয় বয়সের ভারে শ্লথ গতির জন্যই।

টর্পেডো মস্কোয় তাঁর রেকর্ড আছে ২৮৭টি লীগ ম্যাচে ১২৪টি গোল করার। টর্পেডো ১৯৫৭ থেকে '১৯৫৮ লীগ চ্যাম্পিয়নও হয়। কাপ ফাইনালে জয়সূচক গোলটিও ইভানভের। ১৯৫৭ থেকে '১৯৬৫ পর্যন্ত নয় বছর তিনি রাশিয়ায় সেরা খেলোয়াড়দের তালিকায় স্থান পান। ওদের সেরা খেলোয়াড় তালিকায় প্রতিটি পজিশনে তিনজন করে খেলোয়াড় থাকে। নয় বছরের মধ্যে সাত বছর ইভানভের স্থান ছিল শীর্ষে। চার বছর রাইট ইন এবং ৬৪ তিনবছর রাইট হাফ। অবসরের দু'বছর পরে ইভানভ হয়েছেন টর্পেডোর প্রধান কোচ।

**ইমিলিও আলভারেজ**—জন্ম ১৯৩৯। এক পা খাটো থাকায় খুঁড়িয়ে খুঁড়িয়ে খেলতেন। কিন্তু এতে তাঁর খেলায় কোনো ব্যাঘাত ঘটত না, বরং বিপক্ষরা যত শক্তিমান হতেন, তাঁর খেলাও তত খুলত। দ্রুত বল ধরা এবং তক্ষুণি তার সুব্যবহারে ওস্তাদ ছিলেন। লম্বাটে কৃষ্ণকায় 'কোকোতো' আলভারেজ ১৯৬০ থেকে উরুগুয়ে জাতীয় দলের নিয়মিত খেলোয়াড়—

সেণ্টার ব্যাক। . ১৯৫৭ বিশ্বকাপে খেলেন, ১৯৫৭-তে দলের সঙ্গে ইংল্যাণ্ডে গেলেও খেলেননি।

মাঠে 'দুরন্ত' বলে তাঁর খ্যাতি থাকলেও এই সেণ্টার ব্যাকের পরিচ্ছন্নতা সম্পর্কে দ্বিমত ছিল না। কখনও মেজাজ হারাতেন না, বরং কোনো কারণে দোষ করলে সঙ্গে সঙ্গে দুঃখ প্রকাশ করতেন, ক্ষমা চাইতেন। কখনও ইচ্ছাকৃত ফাউল করেননি। পজিশন জ্ঞান ছিল ভীষণ, ডিফেন্সে মাঝে মাঝে একটু ধীরগতি হলেও তাঁর উপর সর্বদা আস্থা রাখতেন জাতীয় নির্বাচক কমিটি। ইমিলিওর হেড ছিল অতুলনীয়, আর তাই ক্লাব বা জাতীয় দলের—যাদেরই খেলা থাকুক বিপক্ষের গোলের কাছে ফ্রি-কিক্ বা কর্ণার পেলে বিপক্ষের পেনাল্টি-অঞ্চলে পাঠানো হত এই ডিফেণ্ডারকে তাঁর মাথাকে কাজে লাগাতে।

উরুগুয়ের ন্যাশিওনাল ক্লাবে যতদিন ছিলেন, ততদিন ন্যাশিওনাল তাঁকে ভাঙিয়েই খেলেছে। ইমিলিও আলভারেজ কখনও টাকা নিয়ে পীড়াপীড়ি করেননি কর্মকর্তাদের। জুনিয়র এবং অপেক্ষাকৃত স্বল্পগুণের খেলোয়াড়রা টাকা বাড়াবার দাবি জানালেও, তিনি কোনোদিন এসব নিয়ে কথা বলতেন না। আর তাই তাঁর আয় ছিল প্রায় রিজার্ভ খেলোয়াড়দের মতই। মরশুম শেষে ইমিলিও ঢাক-ঢোল না পিটিয়েই ফুটবল থেকে সন্তর্পণে অবসর নেন। কিন্তু তাঁর খুঁড়িয়ে খুঁড়িয়ে খেলা এবং বিজ্ঞানসম্মত ফুটবল বিশ্বের সেরা সেণ্টার ব্যাকদের সঙ্গে একইভাবে বহুদিন মনে রাখতে বাধ্য করবে।

**ইয়াকিমভ ডিমিটার**—জন্ম ১৯৪১। বালগেরিয়া জাতীয় দলের রাইট ইন ও চমৎকার গোলদাতা। ছোট ছোট পাসে পারদর্শী। তিনটি বিশ্বকাপ সহ মোট ৬০টি ম্যাচ খেলেছেন জাতীয় দলের পক্ষে। নিজের একমাত্র ক্লাব সি এস কে এ। সেপ্টেম্বরে এই ক্লাবে প্রথম ম্যাচ খেলেন। ১২টি মরশুমে ক্লাবের ৩০৭টি ম্যাচে ১৫১টি গোল করেছেন। জিতেছেন ৬টি চ্যাম্পিয়নশিপ পদক। সতীর্থ পিটার জেকবের সর্বোচ্চ গোলের (২৬) রেকর্ড ম্লান করেন, কিন্তু খেলা পড়ে যাওয়ায় মরশুম থেকে সি এস কে এ-র প্রথম দলে নিয়মিত নির্বাচন থেকে বঞ্চিত হন।

**উইলিমোস্কি আর্নেস্ট**—জন্ম ১৯১৬। কুশলী লেফট ইন। ১৯৩৮-এর বিশ্বকাপে পোল্যাণ্ড যদিও ৫-৬ গোলে ব্রাজিলের কাছে হারে, তবুও উইলিমোস্কি একাকী চারটি গোল করেন। নিজ ক্লাব রুচ চোর্জোর পক্ষে

আটটি প্রতিযোগিতায় গিয়ে চ্যাম্পিয়ন হয়েছেন। পোল্যাণ্ডের পক্ষে খেলেছেন ২১টি ম্যাচ। তারপর পোল্যাণ্ড আক্রান্ত হলে জার্মান নাগরিকত্ব গ্রহণ করেন ও তাদের পক্ষে ১৩টি গোল করেন ৮টি আন্তর্জাতিক ম্যাচে। পোল্যাণ্ড জাতীয় দলের পক্ষে গোল দিয়েছিলেন ২১টি। জার্মানীতে গিয়ে ঘন ঘন ক্লাব বদল করেন ও এক ডজন ক্লাবে খেলেন।

**উইলসন রে**—জন্ম ১৯৩৪। সর্বকালের অন্যতম সেরা লেফট-ব্যাক। তবে উইলসনের খেলার উন্নতি হয় অনেক দেরিতে এবং ২৫ বছর বয়সে প্রথম আন্তর্জাতিক ম্যাচ খেলেন। মোট ৬৩টি আন্তর্জাতিক ম্যাচে তাঁকে দেখা গেলেও কখনও সেরা খেলোয়াড়ের ভূমিকা নিতে পারেননি। রামন উইলসন নটিংহামশায়ারের নাগরিক হলেও তাঁকে আবিষ্কার করে হাডার্সফিল্ড এবং ব্যাকে নিয়োগ করে। মোটা অঙ্কের ফি নিয়ে এভার্টনে যোগ দেন ১৯৫৭-তে এবং দুবছর পরে তাদের এফ এ কাপ জয়ে সাহায্য করেন। এরই কয়েক সপ্তাহ পরে বিশ্বকাপের জন্য ইংল্যাণ্ড দলের নাম ঘোষণা হতেই তাঁর নাম পাওয়া গেল। অবশ্য চিলিতে ১৯৫৭-তেও খেলেন, ফাইনালে তাঁর ভুলেই পশ্চিম জার্মানী একটি গোল দিয়েছিল। সমগ্র প্রতিযোগিতায় উইলসন এই একমাত্র ভুলের জন্য কম অনুতপ্ত ছিলেন না।

দুর্দান্ত স্পিড ও বল যথাযথভাবে ফেরত পাঠানো তাঁর কাজ হলেও উইলসনের প্রধান বৈশিষ্ট্য গোলের সুযোগ তৈরি করা। খেলার মাঠে আঘাতের পর আঘাত পেলেও বল সম্পর্কে তাঁর প্রাক্-ধারণা খেলাকে খুব বিঘ্নিত করতে পারেনি। ১৯৫৭-তে এভার্টনের পক্ষে আর একটি ফাইনাল খেলার কিছুদিনের মধ্যে বড় রকমের আঘাত পেলেন এবং পা ফুটবলের অযোগ্য হল। অবশ্য ব্র্যাডফোর্ড সিটির কোচ হওয়ার আগে ওল্ডহামে সামান্য কিছুদিনের জন্য খেলেছিলেন। ফুটবলের সঙ্গে সমস্ত সম্পর্ক ছিন্ন করে ব্যবসায়ে যোগ দেন।

**এরহার্ড হারবার্ট**—জন্ম ১৯৩০। সেণ্টার হাফে পশ্চিম জার্মানীর দারুণ নির্ভরযোগ্য খেলোয়াড়। বিপক্ষের সঙ্গে শেষ মুহূর্ত পর্যন্ত লড়তেন। একবার খেলা স্পেনের বিরুদ্ধে। এরহার্ডকে কিছুতেই থামানো যাচ্ছিল না রাফ ট্যাক্লিং থেকে। বিরতির সময় ডি স্টিফানো চিৎকার করে বলতে থাকেন, 'এরহার্ড কি ফুটবল খেলোয়াড়? সে তো রীতিমতো যুদ্ধক্ষেত্র বানিয়েছে মাঠটিকে।' ৫০টি আন্তর্জাতিক ম্যাচের মধ্যে ১৯৫৮ ও ১৯৫৭-র বিশ্বকাপের

খেলাগুলিও অন্তর্ভুক্ত। শুরুতে ছিলেন স্পাভাগ ফার্থ ক্লাবে, ৩২ বছর বয়সে যান বেয়ার্ণ মিউনিখে। কিন্তু সেখানে যোগ্যতা প্রমাণ করতে ব্যর্থ হওয়ায় তাঁর ফুটবল-জীবনের পরিসমাপ্তি ঘটে।

**ওকরিক আর্নস্ট**—জন্ম ১৯৩২। অস্ট্রিয়ার' অ্যাটাকিং সেণ্টার-হাফদের সম্ভবত সর্বশেষ সেরা খেলোয়াড়। ওকরিককে ওয়েমব্লিতে 'ক্লকওয়ার্ক' আখ্যা দেওয়া হয়। চমৎকার বল নিয়ন্ত্রণ ও অদ্ভুত পাস তাঁকে মাঝমাঠের যোগ্যতম খেলোয়াড় গণ্য করে। ওয়েমব্লিতে অস্ট্রিয়ার খেলার মূলে ছিলেন তিনিই।

তাঁর ৬২টি আন্তর্জাতিক ম্যাচের শুরু ১৯৪৮-এ। ১৯৪৮-এ লণ্ডন ওলিম্পিকসে অস্ট্রিয় দলে ছিলেন। ১৯৫১-য় তাঁর নেতৃত্বে ওয়েমব্লিতে অস্ট্রিয়া-ইংল্যাণ্ড ২-২ ড্র হয়। সেদিন তিনি ছিলেন উভয় দলের শ্রেষ্ঠ খেলোয়াড়। ওই ম্যাচে অস্ট্রিয়ার পুরো খেলাই নির্ভরশীল ছিল সেণ্টার-হাফের অ্যাটাকের উপর। ওকরিক শুধু ব্যাকের পাশ ধরা নয়, সেখানে থেকে পাস দেন ফরওয়ার্ডের কাছে অথবা যে কোনো মুক্ত খেলোয়াড়ের নিকটে। গোটা ফরওয়ার্ড লাইন ওকরিকের দিকে লক্ষ্য রেখেই পজিশন নেয়। ওকরিকও যেমনটি চাইতেন, তেমনিভাবেই পেতেন সতীর্থদের। এতে গোলের সুযোগ তেমন পরিলক্ষিত না হলেও খেলায় প্রত্যেকের নৈপুণ্য প্রকাশ পায় এবং খেলা সুপরিকল্পিতভাবেই। সারা ম্যাচে অস্ট্রিয়া একবারই ভেঙে পড়েছিল, তবে তা ফরওয়ার্ড লাইনের গোল করার ব্যর্থতায়। ওকরিক নিজেই বল নিয়ে বিপক্ষের গোলমুখে এগোতে থাকেন ঘন ঘন। আর তা গোল-সীমানার কাছ থেকেই। সতীর্থদেরও গোলের সুযোগ করে দেন ৩০টি শর্ট পাস দিয়ে।

ওকরিকের শুধু বাঁ পা চলত এবং তা অত্যন্ত নিখুঁতভাবে। বল যে অ্যাঙ্গেলে বা যত উঁচু হয়েই আসুক, এক 'টাচেই' থামাতেন এবং পরবর্তী মুভের জন্য প্রস্তুত হতেন তখনই। বল নিয়ে তাঁর ক্রীড়াশৈলী ছিল নয়নাভিরাম। উচ্চতায় ছয় ফুট হলেও কদাচিৎ মাথা ব্যবহার করতেন।

১৯৫৩-য় ওয়েমব্লিতে ফিফা একাদশের পক্ষে উইং হাফ ছিলেন ইংল্যাণ্ডের বিরুদ্ধে। ফল হয় ৪-৪। পঞ্চাশের দশকের মাঝামাঝি অস্ট্রিয়া যখন পুরনো পদ্ধতির বিদায় দিয়ে নয়া পদ্ধতি অবলম্বন করে ওকরিক তখন চিরাচরিত প্রথায় উইং হাফে খেলেন। তাঁকে দেখা গেল ১৯৫৪-র বিশ্বকাপে। ১৯৫৫-য় অবশিষ্ট ইউরোপীয় দলের পক্ষে বেলফাস্টে গেলেন। গ্রেটব্রিটেন ওই খেলায়

৪-১ গোলে হারে। পরবর্তী মরশুমে ৩০ বছর বয়সে গেলেন ইতালি এবং সাম্পাডোরিয়ার ক্লাবে পেশাদার খেলোয়াড় হলেন। অত্যন্ত কুশলী খেলোয়াড় হিসাবে পাঁচ বছর সেখানে আগের অসংখ্য শর্ট পাসের নজির দেখালেন। অস্ট্রিয় পদ্ধতি ইতালিতেও সমাদৃত হল। ভিয়েনায় ফিরে আবার এফ কে অস্ট্রিয়ায় খেললেন। কিন্তু পরের মরশুমে ডাক এল সাম্পাডোরিয়ার ম্যানেজারী করার। ওকরিক আবার ইতালি চললেন। অস্ট্রিয়ায় ফিরে পুরোন ক্লাব এফ কে অস্ট্রিয়ার ম্যানেজার হলেন। ক্লাব দুবার লীগ চ্যাম্পিয়ন হল। খ্যাতি আরও বাড়ল। এবার গেলেন বাণ্ডেস্লিগায় কলোনের দায়িত্ব নিতে। কিন্তু আর্সেনালের কাছে হেরে কলোন ফেয়ার্স কাপ সেমিফাইনালে পৌছতে না পারায় তাঁর চুক্তির মেয়াদ বাড়েনি। এর শুরুতে আডমিরা-এনার্জির ম্যানেজারের দায়িত্ব পেলেন ওকরিক।

**ওভারাথ উলফ্যাঙ্গ**—জন্ম ১৯৪৩। পশ্চিম জার্মান জাতীয় দলের এই ওভারাথের খেলা প্রতিমুহূর্তে দর্শকদের উদ্দীপনা সৃষ্টি করে। বাঁ পায়ের জোরালো শট যে কোনো সময় খেলার গতি পরিবর্তনে সক্ষম। ফরওয়ার্ডে, এগিয়ে অপূর্ব ক্রীড়া-নৈপুণ্যের পরিচয় দেন, পা থাকে বলে, কিন্তু দৃষ্টি সম্মুখে, আর নিখুঁত পাসে তখন বিপক্ষ ক্ষণে ক্ষণেই বোকা বনে যায়। ওভারাথ এক-পেয়ে খেলোয়াড় হলে কী হবে, ওই পা এতই নিপুণ যে, কখনও ডান পায়ের দুর্বলতা ধরা পড়ে না। জাতীয় যুবদলে থাকাকালেই তাঁর স্বপ্ন ছিল 'একদিন তো সিনিয়ার দলে খেলবই'। ওভারাথ কুড়ি বছর বয়সে সিনিয়রে নির্বাচিত হলেন এবং মিড-ফিল্ডে নিজের স্থান পাকা করে নেন। তাঁর দুধারে তখন বেকেনবাউয়ের ও হলার। বল নিয়ে ক্ষমতার প্রকাশ এবং বেকেনবাউয়ের প্রমুখের মত সমান লড়াই ১৯৫৭-র বিশ্বকাপেই তাঁকে বিশ্ব-পর্যায়ের খেলোয়াড়ের মর্যাদা দিল। ব্রাজিলের বিরুদ্ধে অবশিষ্ট বিশ্ব একাদশে খেললেন। কলোনকে সাহায্য করলেন জার্মান কাপ বিজয়ে। আগের চার বছর তো ওরা লীগ চ্যাম্পিয়ন হয়। ইউরোপীয়ান কাপ উইনার্স কাপেও সেমিফাইনালে বার্সিলোনার কাছে পরাজয়ের আগে পর্যন্ত বেশ খেলেন। মেক্সিকো বিশ্বকাপের পথে পশ্চিম জার্মানীকে এগিয়ে নেওয়ার পথে ওভারাথের অবদান কোনো অংশে কম ছিল না।

বিশ্বকাপ দর্শকরা উপলব্ধি করলেন, ওভারাথ সংকটকালে কত ঠাণ্ডা মাথায় খেলেন এবং প্রতিমুহূর্তে বলের গতি কেমনভাবে পরিবর্তন করেন।

তাঁর নিখুঁত পাস কেমনভাবে বিপক্ষের গোলমুখে পড়ে ও গোল-ক্ষুধার্ত সতীর্থ মূলার কেমনভাবে উপকৃত হন। তবে পেনাল্টি-এলাকার বাইরের থেকে মাঝে মাঝে তিনিও শ্বাসরুদ্ধকারী শট নেন। ১৯৫৭-এ তৃতীয় স্থান নির্ণয়ের খেলায় উরুগুয়ের বিরুদ্ধে অ্যাটাকে এগিয়েছিলেন মাঝে মাঝেই। জার্মানী যে ১-০ গোলে জেতে তার সূচনা ও সমাপ্তি ওভারাথেরই।

বেকেনবাউয়ের যখন মিড-ফিল্ড ছেড়ে সুইপার হয়ে আরও রক্ষণাত্মক হলেন, জার্মান ম্যানেজার হেলমুট শ্যোনকে তখন ওভারাথের নতুন সঙ্গী খুঁজতে হল। কাগজে কলমে অবশ্য ম্যানেজার গুণটার নেৎসারকে পাশাপাশি রাখলেন, কিন্তু মাঠে নামতেই তাঁকে বেমানান মনে হল। একের খেলা অপরের পরিপূরক না হয়ে পরিপন্থী হল। ইউরেপীয় চ্যাম্পিয়নশিপে শ্যোন অবশ্য দুজনকে ঘসে মেজে সমঝোতা আনলেন। ওভারাথের ওই সময় অস্ত্রোপচার হওয়ায় একটু সুবিধা হল, চূড়ান্ত পর্যায়ে তাঁর অনুপস্থিতি নেৎসারের সঙ্গে 'সংঘর্ষ' এড়াতে সাহায্য করে। সুতরাং নেৎসারের অংশীদার হলেন হার্বার্ট ভিমার। ভিমার সুযোগ পেলেন নৈপুণ্য প্রদর্শনের।

ওভারাথ অস্ত্রোপচারের পর সুস্থ হয়ে বিপাকে পড়লেন নেৎসার তাঁর নৈপুণ্য প্রদর্শন দ্বারা স্থায়ী স্থান করে নেওয়ায়। অর্থাৎ ওভারাথকে এখন নেৎসার অপেক্ষা ভাল খেলতে হবে অথবা তাঁর সঙ্গে মানিয়ে চলতে হবে। ম্যানেজার হেলমুট শ্যোন স্থির করলেন ১৯৫৭-এর বিশ্বকাপে স্বদেশে ( পশ্চিম-জার্মানীতে ) দুজনকেই 'নামাবো'। অন্যরা কিন্তু শ্যোনের এই সিদ্ধান্তে খুশি হতে পারলেন না। ১৯৫৭-এর বিশ্বকাপের আগে আবার অন্য কথাও শোনা গেল। কেউ কেউ বললেন, উয়ে জিলার ও মূলারের মধ্যে সমঝোতা নেই। শ্যোন এই দুজনকে শুধু খেলালেন তাই নয়, দুজনকে একই ঘরে থাকার ব্যবস্থা করেন। তিনি ভাবলেন ওভারাথ ও নেৎসারকেও এইভাবে মেলাতে পারলে মিউনিখের বিশ্বকাপ পশ্চিম জার্মানীর দখলে আসবেই। কিন্তু বিশ্বকাপের চূড়ান্ত পর্যায়ে নেৎসারকে শ্যোন আগের দৃষ্টিতে দেখলেন না। নেৎসার শ্যোনের স্নেহ বঞ্চিত হন সম্ভবত ১৯৫৭-এ জার্মানীর ক্লাব মোয়েনশেনগ্লাডবাশ থেকে রিয়াল মাদ্রিদে চলে যাওয়ায়। রিয়ালে খেলাও একটু পড়ে যায়।

বিশ্বকাপ দলে নেৎসার থাকলেও ওভারাথই অধিকাংশ ম্যাচ খেলেন শুরুতে। পূর্ব জার্মানীর বিরুদ্ধে অবশ্য সমাপ্তির ২০ মিনিট আগে ওভারাথের

বদলে নেৎসারকে নামানো হয়, কিন্তু তিনি আগের নৈপুণ্য প্রদর্শনে ব্যর্থ হন। সুতরাং কলোনের ওভারাথ উলফ্যাঙ্গের স্থানই পাকা থাকে ফাইনাল পর্যন্ত।

**ওরভার বার্গমারক**—জন্ম ১৯৩০। ওরভার কখনও সুইডেনের ফুলব্যাক কখনও বা সেণ্টার হাফ। জাতীয় দলের পক্ষে ৯৪টি ম্যাচে খেলেছেন। বাইসেক থেকে এসে ১৯৪৯-এ শুরুতে ওরব্রো দলে ছিলেন সেণ্টার ফরওয়ার্ড। তারপর গেলেন পিছনে, হলেন ফুলব্যাক। স্বদেশে দুই ফ্ল্যাঙ্কেই দড় ছিলেন। রক্ষণ-ভাগে প্রতিমুহূর্তে মারাত্মক প্রহরী, বিপক্ষের ফরওয়ার্ড তাঁকে সর্বদাই দুর্ভেদ্য মনে করতেন। পরবর্তীকালে হন বিশ্বস্ত সেণ্টার-হাফ। ওরব্রো ছেড়ে বার্গমারক স্বল্পকালের জন্য অন্য ক্লাবে যান। ১৯৫৫-৫৬-য় ছিলেন সোলনায় ও ১৯৬২-৬৪-তে ইতালির রোমায়। দুই ক্লাবের কোথাও তেমন সুযোগ পাননি। তাই ওরব্রোতে ফিরে আসেন এবং দ্বিতীয় ডিভিশনেই কাটান ফুটবল-জীবনের অর্ধেক বয়স।

জন্মসূত্রেই যেন অধিনায়ক ছিলেন। অধিনায়ক নিজ ক্লাব ও জাতীয় দলের। প্রথমবার অধিনায়ক ১৯৫১-য়, দ্বিতীয়বার ১৯৫৩-য় নেতৃত্ব পেয়ে হ্যামডেনে সুইডেনকে জেতালেন স্কটল্যাণ্ডের বিরুদ্ধে ২-১ গোলে। ১৯৫৮-য় স্টকহমের বিশ্বকাপ ফাইনালে উঠল আর বার্গমারক নির্বাচিত হলেন প্রতিযোগিতার সেরা রাইট-ব্যাক। ১৯৫৭-তে সাইপ্রাসের বিরুদ্ধে শেষ আন্তর্জাতিক ম্যাচের পর জাতীয় দলের ম্যানেজার হলেন এবং
বিশ্বকাপের চূড়ান্ত পর্যায়ে তাঁর দল ছিল ইউরোপের সেরাদের অন্যতম। বার্গমারকের জনপ্রিয়তা শুধু জনসাধারণের মধ্যে নয়, সাংবাদিক ও খেলোয়াড়রাও তাঁকে ভীষণ পছন্দ করতেন। যেখানেই গেছেন, সেখানেই সকলের প্রশংসা কুড়িয়েছেন। পর্যন্ত সুইডেনের ম্যানেজারী করেছেন ৪৯টি খেলায়। ‍িতেছেন ২৬টি, ড্র ১১, পরাজয় ১২। ওরব্রোর ম্যানেজার হন ।

**ওরশি রাইমোণ্ডো**—জন্ম ১৯০১। ওরশি ছিপছিপে হলে কী হবে, ভীষণ শক্তিমান, অত্যন্ত দ্রুত ও কুশলী ফুটবলার। চমৎকার তাঁর শট এবং দারুণ বলপ্লেয়ার। ১৯২৮-এর ওলিম্পিক ফাইনালে আর্জেণ্টিনার এই লেফট আউট উরুগুয়ের বিরুদ্ধে খেলেন, কিন্তু ছ' বছর পরে বিশ্বকাপ ফাইনালে দেখা গেল তিনি খেলছেন ইতালির পক্ষে চেকোশ্লোভাকিয়ার বিরুদ্ধে।

আর্জেণ্টিনীয়রা স্বাভাবিকভাবেই খুশি হতে পারেননি ওরশি যখন ইতালির

জুভেন্টাসের পক্ষে সই করলেন। প্রতিমাসে ৮ হাজার লিরা বেতন দিয়ে জুভেণ্টাস এঁকে নিয়ে যায়। আর্জেন্টিনা শুধু তাঁর প্রতি অখুশি হয়েই ক্ষান্ত ছিল না। শুরুতে তাঁকে বিদেশে যাওয়ার অনুমতিই দেয়নি এবং পুরো একটি মরশুম না খেলিয়ে বসিয়ে রাখে। তবে ইতালীয়রা তাঁকে পেয়ে আর কাল-বিলম্ব করল না। স্থান দিল জাতীয় দলে। ১৯২৯-এর ডিসেম্বরে ইতালি দলের পক্ষে প্রথম খেলা পোর্তুগালের বিরুদ্ধে মিলানে, ইতালি জিতল ৬-১ গোলে। খেলা থেকে যখন অবসর নিলেন তখন হিসাব কষে দেখলেন তিনি ইতালিতে এসে দ্বিতীয় জাতীয় দলের পক্ষে ৩৫টি ম্যাচ খেলেছেন এবং গোল করেছেন ১৩টি, তবে ১৯৩৪-এর বিশ্বকাপ ফাইনালে চেকোশ্লোভাকিয়ার বিরুদ্ধে যে গোলটি দিয়ে ১-১ করেন তদপেক্ষা গুরুত্বপূর্ণ গোল কখনও করতে পারেননি। বাঁ পায়ে বল তুলে ডান পায়ের চমৎকার সোয়ার্ভিং শটে চেক গোলরক্ষক প্লানিকাকে পরাস্ত করেন। তাঁর মাথার উপর দিয়ে বল এমনভাবে গোলে প্রবেশ করে যে, তিনি ঠাহর করতেই পারেননি বল কোথা দিয়ে যাচ্ছে। পরদিন ওরশি শূন্য গোলে কুড়িবার ওই শটের মহড়া দেন ফটোগ্রাফারদের অনুরোধে তাঁদের ছবির স্বার্থে। কিন্তু তিনি ফাইনালের দিনের শটের পুনরাবৃত্তি করতে পারেননি।

উপর্যুপরি পাঁচবারের চ্যাম্পিয়ন জুভেন্টাস দলে ১৪৩টি ম্যাচ খেলেছেন। তখন অনেক ম্যাচেই তাঁর সঙ্গী ছিলেন আর্জেন্টিনার সতীর্থ লুইসিটো মন্টি। 'মুমো' ছদ্মনামধারী এই ওরশি নিজের শ্রেষ্ঠত্ব সম্পর্কে এতই সচেতন ছিলেন যে, রাস্তায় বের হলে যদি কোনো ভক্ত তাঁকে দেখে টুপি খুলে সম্মান না জানাতেন, তবে ভীষণ রেগে যেতেন।

**ওলিভিরি আল্ডো**—জন্ম ১৯১০। ইতালির স্টাইলিস্ট ও উদ্দীপনাময় গোলরক্ষক ওলিভিরি ১৯৩৮-এর বিশ্বকাপ বিজয়ী দলে ছিলেন। মার্সাইয়ে নরওয়ের বিরুদ্ধে তাঁর অভূতপূর্ব গোলরক্ষা এই সাফল্যের পথ প্রশস্ত করে। নরওয়ের সেণ্টার ফরওয়ার্ড ব্রানিল্ডসেন দারুণ জোরালো শট ওলিভিরি এক হাতেই ধরে ফেলেন। তাঁর এই গোল রক্ষা ইতালিকে বাঁচাল। ব্রুনিল্ডসেন পরক্ষণেই ওলিভিরির কাছে গিয়ে করমর্দন করলেন। ইতালির ম্যানেজার পোজোও কৃতজ্ঞতার হাসিসহ তাকালেন তাঁর গোলরক্ষকের দিকে।

ওলিভিরির খ্যাতি ছড়ায় এর দুবছর আগে ১৯৩৬-এর নভেম্বরে বার্লিনের ওলিম্পিক স্টেডিয়ামে। জার্মানীর বিরুদ্ধে ইতালি জাতীয় দলে খেলেন

ওইদিন থেকে ১৯৪০ পর্যন্ত। ইতালি জাতীয় দলে তিনিই ছিলেন পয়লা নম্বর গোলরক্ষক। অবশ্য মাঝে কয়েকটি ম্যাচে তিনি নামেননি। কিন্তু ১৯৩৮-এর বিশ্বকাপে প্রতিটি ম্যাচের গুরু দায়িত্ব ছিল তাঁরই উপর। বিশ্বকাপের খ্যাতি ১৯৩৮-এর শেষদিকে হাইবারিতে ব্রিটেনের বিরুদ্ধে অবশিষ্ট ইউরোপীয় দলে নির্বাচিত করে। এই বছরই তিনি লুক্কার লুচেজ দল ছেড়ে তোরিনোয় যোগ দেন। ওলিভিরি ইতালির সিনিয়র জাতীয় দলের হয়ে ২৪টি ও ইতালি 'বি' দলের পক্ষে ৩টি আন্তর্জাতিক ম্যাচ খেলেছেন যুদ্ধের পরে ম্যানেজার হিসাবেও সাফল্য অর্জন করেন যথাক্রমে জুভেন্টাস ও ইণ্টারন্যাজোনালে।

**ওয়াল্টার ফ্রিৎস**—জন্ম ১৯২০। ১৯৫৪-র যে পশ্চিম জার্মান দল বিশ্বকাপ জেতে, ওয়াল্টার শুধু তার অধিনায়ক নন,—গোটা প্রতিযোগিতায় স্কিমারও ছিলেন তিনি। যেমন বুদ্ধিদীপ্ত, তেমনি নতুন নতুন সুযোগ সৃষ্টিতে পারঙ্গম এবং সর্বোপরি অক্লান্ত পরিশ্রমী। শেপ হারবার্জারের সঙ্গে তাঁর ঘনিষ্ঠতা পশ্চিম জার্মানীর ফুটবলকে অনেক উন্নত করেছে। ১৯৫৮-য় এঁদের সম্মিলিত প্রয়াসে পশ্চিম জার্মানী সেমিফাইনাল পর্যন্ত পৌঁছেছিল, খেলেছিলেন ওয়াল্টারও। বিয়াল্লিশে পড়লে কী হবে! ওয়াল্টার বেশ সতেজ ছিলেন। কিন্তু হারাবার্জারের আপত্তিতে তিনি খেললেন না।

১৯৪০-এর ১৪ জুলাইয়ের ঘটনা। হারবার্জার জার্মান জাতীয় দলে কুড়ি বছরের একটি ছেলেকে প্রথম সুযোগ দিলেন খেলায়। তাঁরই নাম ওয়াল্টার ফ্রিৎস। লেফট ইনে নতুন খেলোয়াড়টির যেমন নিখুঁত শট ও পাস, তেমনি ট্যাকটিসিয়ানও। নিজেদের ডিফেন্স থেকে বল ধরে এগিয়ে যান বিপক্ষের গোলমুখে। ফ্রাঙ্কফুর্টে সেদিন রোমানিয়া ২-৯ গোলে হারল জার্মানীর কাছে। এর মধ্যে ওয়াল্টারের দুটি, পরের খেলায় দিলেন তিনটি। ১৯৪১-এ রোমানিয়ার বিরুদ্ধে আরও তিনটি। ইতিমধ্যে যুদ্ধের দামামা বেজে উঠেছে। ফুটবল ছেড়ে ওয়াল্টার যোগ দিলেন জার্মান ছত্রীবাহিনীতে। যুদ্ধ তাঁকে কোন্ ধারণার সৃষ্টি করেছিল কে জানে! পরবর্তীকালে ফুটবলে ফিরে তিনি বিমানে ম্যাচ খেলতে যেতে রাজি হতেন না।

যখন শান্তি ফিরল, ওয়াল্টার চলে গেলেন আবার তাঁর সেই একমাত্র ক্লাব কাইজার্সলটার্নে। সহোদর ওটমারের সঙ্গে খেলে ১৯৫১ ও ১৯৫৩-য় ক্লাবকে চ্যাম্পিয়ন করলেন। জাতীয় দলের সেণ্টার ফরওয়ার্ড হলেন এই সময়েই এবং তা হারবার্জারের অনুরোধেই। ওয়াল্টারের প্রতি হারবার্জারের যেমন দুর্বলতা

ছিল, তেমন আর কারুর প্রতি দেখা যায়নি। কিন্তু হারবার্জার জানতেন দল ওয়াল্টারের কাছে কতটুকু পাবে এবং কতটুকু তাঁর দেওয়ারও সামর্থ্য আছে। ১৯৫৪-র বিশ্বকাপে ওয়াল্টারের মধ্যে যখন স্নায়ুর চাপ পরিলক্ষিত হল, হারবার্জার অমনি রসিক হেলমুট রানকে তাঁর শয়নকক্ষে একত্রে থাকার ব্যবস্থা করলেন স্বাভাবিকতায় ফিরতে। ওয়াল্টারের জীবনের স্মরণীয় অধ্যায় ১৯৫৪-র বিশ্বকাপ। তবে জার্মানরা যখন বিশ্বকাপে খেলার জন্য সুইজারল্যাণ্ড রওনা হয়, পারিপার্শ্বিক আবহাওয়া তখন মোটেই ওয়াল্টার-ভ্রাতৃদ্বয়ের অনুকূলে ছিল না। এর তিন সপ্তাহ আগে চ্যাম্পিয়নশিপ ফাইনালে তাঁদের ক্লাব কাইজার্সলটার্ন হ্যানোভারের কাছে ৬-১ গোলে হারে। আশ্চর্যের কথা, বিশ্বকাপ দলে তবুও কাইজার্সলটার্নের পাঁচজন নির্বাচিত হলেন, আর হ্যানোভার থেকে একজনও নয়।

সুইজারল্যাণ্ডে গিয়ে 'গৃহবিবাদ' অতি অল্প সময়েই মিটে যায়। ফ্রিৎস ওয়াল্টার সঞ্চিত ফুটবলের সব অভিজ্ঞতা উজাড় করে দিতে লাগলেন সুইজারল্যাণ্ডের মাঠে। উড়ন্ত রান ও শেফারকে বল পাস, মাঝে মাঝে বিপক্ষের পেনাল্টি-অঞ্চলে বিপদ সৃষ্টি ইত্যাদি জার্মান দলকে গোটা প্রতিযোগিতায় সেরা দলের আখ্যা দিল। তাঁর দল পরিচালনাও নিখুঁত। তাঁর নেতৃত্বে অস্ট্রিয়া ও হাঙ্গেরির বিরুদ্ধে জার্মানী চমক দেখাল। অস্ট্রিয়াকে হারাল ৬-১ গোলে ও হাঙ্গেরির সঙ্গে ০-২ গোলে পিছিয়ে থেকেও ৩-২ গোলে জিতল। ওয়াল্টার দিলেন তিনটি গোল। একটি তুরস্কের বিরুদ্ধে, বাকি দুটি সেমিফাইনালে পেনাল্টি স্পট থেকে অস্ট্রিয়ার বিরুদ্ধে। ১৯৫৮ সালেও ওয়াল্টারকে গত বিশ্বকাপের মতই সক্রিয় দেখা যায়, যদিও এর আগের বছর (১৯৫৭) তিনি একটিও আন্তর্জাতিক ম্যাচ খেলেননি। এই বিশ্বকাপের সেমিফাইনালে সুইডিশ ডিফেণ্ডারের মারাত্মক ফাউলে যদি গুরুতর আহত না হতেন, তবে ফাইনালে সম্ভবত ব্রাজিলের মুখোমুখি হত পশ্চিম জার্মানী। ১৯৫৮-র বিশ্বকাপের সঙ্গে সঙ্গে জার্মানীর ফুটবলে ফ্রিৎস ওয়াল্টার-যুগের অবসান ঘটে। জার্মান জাতীয় দলের পক্ষে ৬১টি ম্যাচে ৩৩টি গোল করেছেন। অনেকের ধারণা ছিল শেপ হারবার্জারের পরে জার্মান জাতীয় দলের দায়িত্ব তাঁরই উপর বর্তাবে। প্রস্তাবও আসে। কিন্তু তিনি দায়িত্ব এড়ান। পরিষ্কার জানিয়ে দেন, 'আমার স্নায়ু ম্যানেজারশিপের দায়িত্ব নেওয়ার মত শক্ত নয়।' তিনি ব্যবসাকে জীবিকা বেছে নেন। একখানি বইও লিখেছেন।

**কোজিস স্যাণ্ডর**—জন্ম ১৯২৯। পঞ্চাশের দশকের 'যাদুকর গোলদাতা' হাঙ্গেরির এই ইনসাইড ফরওয়ার্ড জাতীয় দলের পক্ষে ৭৫টি গোল করেছেন। এর ১১টিই ১৯৫৪-র বিশ্বকাপে। বুদ্ধিদীপ্ত ও কুশলী কোজিসের সবচেয়ে বড় গুণ, খেলা একটু দেখলেই মেজাজ বুঝতে পারতেন। সমসাময়িককালে বিশ্ব-ফুটবলে গোলের সুযোগ গ্রহণে তাঁর মত খেলোয়াড় কদাচিৎ দেখা গেছে। তাঁর প্রতিটি খেলায় সুচিন্তিত পরিকল্পনা ও নিখুঁত টেকনিক প্রকাশ পেয়েছে, দুটি পা-ই সমান চলত। লম্বা নন উচ্চতায়, তৎসত্ত্বেও লাফিয়ে অধিকাংশ গোলরক্ষকের মাথার উপর দিয়ে বল পাঠাতেন হেডে। আন্তর্জাতিক খ্যাতিমান ফুটবল বিশেষজ্ঞরা তাঁকে 'গ্রেটেস্ট হেডার' আখ্যা দিয়েছেন, জাতীয় দলের পক্ষে সাতটি হ্যাটট্রিক করে 'গোল্ডেন হেড' বলে পরিচিতি পেয়েছেন। এর চারটি গোল বিশ্বকাপের গ্রুপ ম্যাচে ১৯৫৪-তে পশ্চিম জার্মানীর বিরুদ্ধে।

কোজিসের ফুটবল-জীবন হাঙ্গেরীর জনপ্রিয় ক্লাব বুদাপেস্টের ফেরেঙ্ক ভারোসে। ওঁর বাবা ছিলেন সেখানকার এক সরাইখানার ভারপ্রাপ্ত কর্মী। এই সুবাদেই স্থানীয় ক্লাবের কর্মকর্তাদের সঙ্গে পরিচিত ছিলেন এবং ছেলেকেও তাই ওখানে পাঠান। শীর্ণকায় কোজিস বালক দল থেকে জুনিয়র দলের প্রথম টিমে এলেন ১৯৪৮-৪৯-এ ১৯ বছর বয়সে। ফরওয়ার্ডে তিনি পেলেন বুদাই, ডিক, মেসজারোস ও জিবরকে, আর ফেরেঙ্কভারোস ৩০টি ম্যাচে ১৪০টি গোল করে। তারা চ্যাম্পিয়ন হল ১১ পয়েন্টের ব্যবধানে। কোজিসের এটাই প্রথম খেলা। মরশুম শেষে কোজিস, বুদাই ও জিবর একত্রে গেলেন হনভেড দলে। সেনাবাহিনী দেশের সেরা সেরা খেলোয়াড় নিয়ে নতুন দল তৈরি করল। দলে আর এলেন পুসকাস, বোজসিক ও গ্রসিকস। স্বাভাবিকভাবেই হনভেডের দখলে উপর্যুপরি দেশের চ্যাম্পিয়নশিপের ট্রফি যেতে থাকল। পরবর্তী সাত মরশুমের পাঁচবারই চ্যাম্পিয়ন হল হনভেড এবং গোলদাতাদের তালিকায় পুসকাসের মতই কোজিসও শীর্ষস্থান পেলেন। তিনবার তিনি সর্বোচ্চ গোলদাতা হলেন। ২৬টি ম্যাচে প্রতিটি মরশুমেই তিনি ৩০টির বেশি গোল করেন। ৩০টি ১৯৫১-য়, ৩৬টি ১৯৫২-য় ও ৩৩টি ১৯৫৪-য়।

আন্তর্জাতিক ক্রীড়াঙ্গনেও পুসকাসের মতই গুরুত্বপূর্ণ ভূমিকা ছিল কোজিসের। কোজিস ৬৮টি আন্তর্জাতিক ম্যাচ খেলেন, আর পুসকাস ৮৪টি। কিন্তু কোজিসের গোলের ব্যবধান পুসকাস অপেক্ষা মাত্র আটটি কম ছিল। ১৯৫২-য় অলিম্পিক বিজয়ী হাঙ্গেরি দলে কোজিস ছিলেন। ১৯৫৩ ও ১৯৫৪-য়

যে হাঙ্গেরি নাস্তানাবুদ করে ইংল্যাণ্ডকে, তার দ্বিতীয় ম্যাচে কোজিসের অবদান দুটি গোল। কিন্তু তিনি খ্যাতির শীর্ষে উপনীত হন ১৯৫৪-র বিশ্বকাপে। পশ্চিম জার্মানীর বিরুদ্ধে প্রথম ম্যাচে পুসকাস আহত হয়ে বাইরে যাওয়ার পর থেকে দলের পুরো দায়িত্ব তাঁকেই বহন করতে হয়, বিশেষ করে হাঙ্গেরির অ্যাটাকে। তিনি কোরিয়ার বিরুদ্ধে তিনটি, জার্মানীর বিরুদ্ধে চারটি গোল করেন। কোয়ার্টার ফাইনালে ব্রাজিলের সঙ্গে 'বারণ এর যুদ্ধে' করলেন দুটি। তবুও তাঁর সেরা খেলা উরুগুয়ের বিরুদ্ধে সেমিফাইনালে। ২-০ এগিয়ে থাকার পর উরুগুয়ে ২-২ করে। তারপর অতিরিক্ত সময়ে কোজিসের কৃতিত্বেই হাঙ্গেরি ফাইনালে ওঠে।

১৯৫৬-র শেষদিকে হাঙ্গেরিতে যখন বিপ্লব শুরু হয়, কোজিস তখন হনভেডের সঙ্গে দক্ষিণ আমেরিকা সফরে। কয়েকজন সতীর্থের সঙ্গে তিনিও দেশে না ফেরার সিদ্ধান্ত নেন। শুরুতে সুইজারল্যাণ্ডের কিশোরদের কোচ হলেন, তারপর সপরিবারে স্পেনে গিয়ে বার্সিলোনায় যোগ দিলেন। তবে রিয়াল মাদ্রিদে পুসকাস যেমন সফল ছিলেন, কোজিস তেমনটি হতে পারলেন না। বার্সিলোনার পক্ষে দুটি লীগে চ্যাম্পিয়ন হলেন, দুটি কাপ প্রতিযোগিতায় হলেন বিজয়ী। তারপর ষাটের দশকে গেলেন ইউরোপ সফরে। ইউরোপীয়ান কাপ ফাইনালে ৩-২ গোলে হারলেন বেনফিকার কাছে। দুটি গোলের একটি পুরনো সতীর্থ জিবরের, বাকিটি তাঁর। কিন্তু দুই দফার ফেয়ার্স কাপ ফাইনালে যে ৭-৩ গোলে ভ্যালেনসিয়ার কাছে বার্সিলোনা হারে তার তিনটিই কোজিসের। অবশ্য ১৯৫৮-৬০-এ তাঁরা ফেয়ার্স কাপ জিতেছিলেন এবং প্রথম দফার খেলায় তিনিও শরীক হন।

নম্র ও বিনয়ী স্বভাবের জন্যই কোজিস হাঙ্গেরির প্রবীণ খেলোয়াড়দের স্নেহের পাত্র ছিলেন। পরবর্তী কালেও যে দেশে গেছেন, একই গুণে সেখানেও সকলের মন জয় করেন। ষাটের দশকের মাঝামাঝি যখন খেলায় সক্রিয় ভূমিকা থেকে অবসর নেন তখন তাঁর বিদায়-সংবর্ধনায় খেলা হয় বার্সিলোনা স্টেডিয়ামে হামবুর্গের বিরুদ্ধে। বার্সিলোনা স্টেডিয়াম ওদিন কানায় কানায় পূর্ণ ছিল। অবসরের পর শুরুতে সেলসম্যানের কাজ নেন। কিন্তু ফুটবলের সঙ্গে সম্পর্কহীন ওই কাজে তাঁর মন বসবে কেন? কয়েকটি ছোট ক্লাবে ফুটবল প্রশিক্ষণের দায়িত্ব নিলেন।

**কলার মণ্টেরুবিও, এনরিক**—জন্ম ১৯৩৪। স্পেনের এই লেফট উইঙ্গারের আন্তর্জাতিক ম্যাচে খেলার সংখ্যা আরও বাড়ত, যদি জেণ্টোর সঙ্গে তাঁর ফুটবল-জীবন সমসাময়িক না হত। কলার ১৯৫৪-য় মরশিয়া ছেড়ে আটলাটিকো মাদ্রিদে যোগ দেন। ষাটের দশকে তাদের হয়ে একটি লীগে জেতেন ও তিনটি কাপ প্রতিযোগিতায় চ্যাম্পিয়ন হন। প্রথম আন্তর্জাতিক খেলেন ১৯৫৫-য়। স্পেনের জাতীয় দলে ২৩টি ম্যাচ খেলে ৬টি গোল দেন। সারাজীবন তাঁকে সংগ্রাম করতে হয়েছে জেণ্টোকে হটিয়ে জাতীয় দলে স্থান পেতে। বিশ্বকাপে স্পেনের শেষ গ্রুপ ম্যাচে রাইট উইং-এ খেলার (জেণ্টো লেফট উইং) সুযোগ পান। স্পেন ওই ম্যাচে হারে। কলার অবসর নেন ১৯৫৭-এর মরশুম শেষে। তাঁর শেষ ক্লাব ছিল ভ্যালেনসিয়া।

**কস্টা পেরিরা আলবার্টো ডা**—জন্ম ১৯২৯। পোর্তুগীজ জাতীয় দলের এই গোলরক্ষক ষাটের দশকে বেনফিকার ইউরোপীয় কাপ বিজয়ী দলে ছিলেন। কস্টা পেরিরার ফুটবল-জীবনের বিষাদময় ঘটনা বিশ্বকাপে সবচেয়ে গুরুত্বপূর্ণ খেলায় বাদ পড়া। অথচ ওয়েমব্লিতে ইংল্যাণ্ডের বিরুদ্ধে ওই সেমিফাইনালে তাঁর মত শান্ত ও অভিজ্ঞ খেলোয়াড়ের প্রয়োজন ছিল সর্বাধিক। কিন্তু তাঁর বদলে নামানো হল জোসে পেরিরাকে। জোসে যেভাবে সেদিন গোল খেলেন, তা কস্টার কল্পনাতীত ছিল।

জন্ম পোর্তুগীজ পূর্ব আফ্রিকায় নাকালায়। লিসবনের বেনফিকায় যোগ দেন ১৯৫৪-য় এবং এক যুগেরও বেশি এই দলের পয়লা নম্বর গোলরক্ষক রইলেন। বয়স যখন ত্রিশের কোঠায়, তখনও ২৪টি ম্যাচে নামেন। যেমন উচ্চতা, তেমনি সুদেহী। সর্বদাই ধূসর জার্সি পরে মাঠে নামতেন। খেলার সর্বক্ষণ অসম্ভব উদ্দীপনা নিয়ে খেলতেন। প্রতিবারই গোলরক্ষণে বোঝা যেত কস্টা পেরিরা জিমন্যাস্ট বৈ নন।

বেনফিকায় থাকাকালে সাতবার ওই ক্লাব লীগ চ্যাম্পিয়ন হয়। ওদের সঙ্গে দলের প্রথম চারটি ইউরোপীয়ান কাপ ফাইনালে ছিলেন।

বিশ্ব ক্লাব চ্যাম্পিয়নশিপেও খেলেন। বেনফিকা ১৯৫৭-র ইউরোপীয়ান কাপ ফাইনালে বার্সিলোনার বিরুদ্ধে যে অভাবনীয় সাফল্য লাভ করে, তাতে তাঁর অনবদ্য ক্রীড়াশৈলী স্মরণীয়। স্প্যানিশ দল ওই খেলায় অনবরত চাপ সৃষ্টি করে বেনফিকার ডিফেন্সে। তাঁর দারুণ প্রতিরোধে বার্সিলোনা সুবিধা করতে পারেনি। তারা সকলকে কাটিয়ে কেবলমাত্র কস্টা পেরিরাকে সামনে

পেয়েও তুটি গোল করতে পারেনি তাঁর দক্ষতায়। পরের বছর ইউরোপীয়ান কাপ ফাইনাল খেলেন আমস্টার্ডামে রিয়াল মাদ্রিদের বিরুদ্ধে। ফেরেঙ্ক পুসকাসের বাঁ-পায়ের ম্যাজিকের মত শটে কস্টা পেরিরা তিনবার পরাস্ত হলেও বেনফিকা জেতে ৫-৩ গোলে। ওয়েমব্লিতে মিলানের জোসে আলতাফিনির তুটি শট তাঁকে পরাস্ত করে এবং বেনফিকা ইউরোপীয়ান কাপ থেকে বিদায় নেয়। আলতাফিনি সেদিন যে শট করেছিলেন, তা কোনো গোলরক্ষকই আটকাতে পারতেন না। কাপ ফাইনালে সান সিরোয় ইণ্টান্যাজোনেলের জেয়ারের শটে গোল হওয়ায় কস্টাকে দায়ী করা হয়, আনা হয় দেরীর অভিযোগ। আসলে কস্টা পেরিরা সেদিন অসুস্থ ছিলেন। তাঁর বদলে জার্মানোকে নামানো হয়। খেলার মাঝে প্রচণ্ড বৃষ্টি সত্ত্বেও খেলা হল, কিন্তু গোল-মুখ খেলার অযোগ্য হয়ে পড়ে। এর পরেই কস্টা পেরিরা বেনফিকার গোল থেকে অবসর নেন ও কোচ হন। কিন্তু আজও তাঁর মানের একজনও গোলরক্ষক পোর্তুগালে দেখা যায়নি।

**ক্লডোয়াল্ডো**—জন্ম ১৯৪৯। পুরো নাম ক্লডোয়াল্ডো ট্যাভারেস ডে সান্তানা। বিশ্বকাপে ব্রাজিলে দলে গার্সনের সঙ্গে মিড-ফিল্ডে দারুণ খেলেন। ব্রাজিলের ম্যানেজার মারিও জাগালো সত্তরের বিশ্বকাপে ক্লডোয়াল্ডোকে গোটা প্রতিযোগিতার অন্যতম সেরা খেলোয়াড় বলো অভিহিত করেন। তিনি প্রতিপক্ষের বল কেড়ে নিতেই শুধু সক্ষম ছিলেন না, প্রতিটি ম্যাচে দেখা গেছে তাঁর চমৎকার পাস এবং ব্রাজিলিয়ান ফরওয়ার্ডে তাঁর অদ্ভুত একক নৈপুণ্য। তাঁর ঠাণ্ডা মাথার খেলা এবং দৃঢ়তা দলের মনোবল বাড়ায়। সময় ও সুযোগ পেলেই বলের সদ্ব্যবহার করতেন। অকারণে বিপদের মুখে যেতেন না। কিন্তু প্রয়োজনে বিপক্ষকে কাটিয়ে দলকে বিপদ থেকে মুক্তি দিতেন।

জাতীয় দলে প্রথম সুযোগ পান ১৯৫৭ সালে। জোয়াও সালধানা ইংল্যাণ্ডে ব্রাজিল দল নিয়ে গেলেন প্রধানত স্যাণ্টোসের খেলোয়াড় নিয়ে। তবে জেয়ারজিনো, গার্সন ও টোস্টাওকে নিলেন শক্তি বৃদ্ধির জন্য। ক্লডোয়াল্ডো যে আহামরি খেললেন, তা নয়। তবে আবার নির্বাচনলাভের মতই নৈপুণ্য দেখান। শুরুতে ছিলেন স্যাণ্টোস জুনিয়র দলে, তারপর ১৭ বছর বয়সে সিনিয়রে। মাঝমাঠের 'মোটর' বলে পরিচিত জিটোর জায়গায় নিজেকে চালিত করে অসাধ্য সাধন করলেন। অভিজ্ঞ আন্তর্জাতিকদের পক্ষে যে কাজ

অসাধ্য ছিল, ক্লডোয়াল্ডো সেই গুরুদায়িত্ব নিলেন। উপরন্তু স্যান্টোস তখন ৪-২-৪ প্রথায় খেলছে, যার মিড-ফিল্ডের খেলোয়াড়ের চাই অফুরন্ত নৈপুণ্য। এতৎসত্ত্বেও ক্লডোয়াল্ডো স্বল্পক্ষণের মধ্যেই মানিয়ে নিলেন এবং অভিজ্ঞদের মত উঁচুমানের খেলা দেখাতে থাকেন। ১৯৫৭ থেকে উপর্যুপরি তিনবছর স্যান্টোসকে সাওপাওলো লীগে চ্যাম্পিয়ন হতে সাহায্য করে তাঁর উঁচুমানের ক্রীড়া-নৈপুণ্য। দলের সঙ্কটে মুহূর্তে তাঁর খেলা বিশেষ সাহায্য করত। ব্রাজিলকে তিনি ১৯৫৭-এর বিশ্বকাপ ফাইনালেও কয়েকবার সঙ্কট থেকে মুক্ত করেন। মেক্সিকোর বিশ্বকাপে ক্লডোয়াল্ডো ও গার্সনের চমৎকার বোঝাপড়া দলের সাফল্যের সোপান তৈরি করে। একাধিকবার ভুল করলেও সম্ভবত গার্সনের সেরা ম্যাচ ছিল উরুগুয়ের সঙ্গে সেমিফাইনাল ও ইতালির বিরুদ্ধে ফাইনাল। সেমিফাইনালে গার্সন তাঁকে বল এগিয়ে দিলেন, তারপর ক্লডোয়াল্ডো ও টোস্টাওর মধ্যে বল আদান-প্রদান চলল। টোস্টাও শেষ পাসটি দিলেন ক্লডোয়াল্ডোকে। মাজুরকিউইজ পরাস্ত হওয়ায় ১-০ হল। ফাইনালে তাঁর ব্যাক হিল ফ্লিক বনিনসেগনা ধরে ইতালিকে ১-১ করলেন। কিন্তু দ্বিতীয়ার্ধে নিজেকে সংশোধন করে পেলের মতই ড্রিবল করে ছুটতে লাগলেন। প্রতিপক্ষের পাঁচজনের প্রতিরোধ কাটিয়ে বল বাড়ালেন জোয়ারজিনোকে। জোয়ারজিনো দিলেন পেলেকে। সামান্যের জন্য বল কাছে রেখে পেলে গড়িয়ে পাঠালেন কার্লস আলবার্টোকে। তিনি শেষ কাজটি সমাপ্ত করলেন। শুরুর ভুলের সংশোধন করলেন দ্বিগুণভাবে।

**কার্লস আলবার্টো**—জন্ম ১৯৪৭। পুরোনাম কার্লস আলবার্টো টোরেস। রাইট ব্যাক, ১৯৫৭-এর বিশ্বকাপ বিজয়ী ব্রাজিলের অধিনায়ক। মেক্সিকোর গোটা প্রতিযোগিতায় দারুণ খেলেন। ফাইনালে ইতালির বিরুদ্ধে শেষ গোলটি তাঁরই। পেলের নিখুঁত পাস থেকে বল পেয়ে যেভাবে গোল করে-ছিলেন তা যেকোনো ফরওয়ার্ডের পক্ষে গর্বের। তাঁর এই গোলটি 'প্রেসিডেন্টের গোল' নামে খ্যাত। কেননা, ব্রাজিলের প্রেসিডেন্ট এমিলিও গারাসতাজু মেডিসি ভবিষ্যদ্বাণী করেছিলেন ফাইনালে ব্রাজিল ৪-১ গোলে জিতবে।

কার্লস আলবার্টো পেশাদার ফুটবল শুরু করেন রিও ডি জেনিরোর ফ্লুমিনেন্স ক্লাবের জুনিয়র দলে। দ্রুত নিজের কৃতিত্বে অ্যাটাকিং ফুলব্যাক হিসাবে সকলের দৃষ্টি কেড়ে নেন। সিনিয়র দলে স্থান পান। রিও লীগে বোটাফোগোর তিন বছরের কর্তৃত্ব খর্ব করে ১৯৫৭-তে প্রথম লীগ পদক পেল ফ্লুমিনেন্স।

আলবার্টোর চমৎকার খেলা ব্রাজিল ম্যানেজার ফিওলার দৃষ্টি কেড়ে নেয়। ইংল্যাণ্ডের বিরুদ্ধে ক্ষুদে বিশ্বকাপে ১৬ বছর বয়সী এই কার্লসকে ব্রাজিল দলে নির্বাচিত করলেন তিনি। কার্লস প্রথম ম্যাচেই থরহরি সৃষ্টি করলেন, তাঁর অ্যাটাকিং মুভগুলি ইংল্যাণ্ডের উপর প্রচণ্ড চাপ সৃষ্টি করল এবং সহজেই তারা ৫-১ গোলে ইংল্যাণ্ডকে হারাল। কিন্তু পরের খেলায় আর্জেন্টিনার বিরুদ্ধে এই কার্লস আলবার্টো যেন হারিয়ে গেলেন। না বাধা দিলেন বিপক্ষকে, না বল নিয়ে এগোলেন। সারাক্ষণ জুবথুবু হয়ে দাঁড়িয়ে রইলেন, আর্জেন্টিনা ৩-০ জিতল, ফলও হাতেনাতে মিলল। কার্লস বাদ পড়লেন সঙ্গে সঙ্গে।
আবার তাঁর জাতীয় ফলে ডাক পড়লে ভীষণ লড়তে হল নির্বাচন লাভে।

এর আগে ১৯৫৭-তে আলবার্টো স্যাণ্টোসে চলে যান। স্যাণ্টোস তার কিছুদিনের মধ্যেই লীগ জিতল। তাই অনেকেই ধরে নিলেন, আলবার্টো যা খেলছেন হালফিলে, তা আগের কয়েকমাসের খেলার সঙ্গে অনেক তফাৎ; সুতরাং ১৯৫৭-র বিশ্বকাপ দলে আসার অনিশ্চয়তা কেটেছে। যাই হোক, স্যাণ্টোস তখন জয়ের পর জয়ে ভূষিত হচ্ছে। ১৯৫৭ থেকে লীগে হ্যাটট্রিক করল। এদিকে আলবার্টোরও বাড়ছে অভিজ্ঞতা ও কদর। হচ্ছে সুনাম। সব সময় মনে হয় এই বুঝি আলবার্টো বল ধরতে পারলেন না। কিন্তু অদ্ভুত-ভাবে প্রত্যেকটি বল এমনভাবে 'কাট্' করতেন যে ওটাই মনে হত। বল ঠেকানোয় তাঁর স্কিল ও তা নিয়ন্ত্রণের চমৎকারিত্ব তাঁকে তাঁর কালের অন্যতম সেরা ফুলব্যাকে পরিগণিত করে। ব্রাজিল জাতীয় দলেও দেখা গেছে কার্লসের খেলার যেমন পরিণতি, তেমনি অধিনায়ক হিসাবেও অত্যন্ত আত্ম-বিশ্বাসী। তাঁর সম্পর্কে একটাই সমালোচনা করা যায়—পাস দেওয়ার সময় মাঝে মাঝে তিনি অত্যন্ত ভাবপ্রবণ হয়ে পড়তেন। কিন্তু একেও অতিক্রম করেন তিনি তাঁর দ্রুতগতি ও মুভমেণ্ট দ্বারা।

বোটাফোগোয় খেলতে যান সাময়িকভাবে, আর তখনই তাঁর হাঁটুতে ভীষণ আঘাত লাগে। এমন আহত হন যে, কার্টিলেজ সরিয়ে ফেলতে হল। তাই জুন ও জুলাইয়ে ব্রাজিলের পক্ষে খেলতে পারলেন না। আবার সুস্থ হয়ে স্যাণ্টোসে ফিরলেন এবং পুরনো সব নৈপুণ্যই দেখাতে থাকেন। ব্রাজিল দলে প্রবেশ এবার তার প্রতিদ্বন্দ্বী কোরিন্থিয়ানসের ফুল ব্যাক জে মারিয়া। কিন্তু কার্লস আলবার্টোকে ম্লান করা মারিয়ার পক্ষে সম্ভব হয়নি। বিশ্ব চ্যাম্পিয়নশিপে আবার তাঁকে ব্রাজিল দলে স্বমহিমায় দেখা গেল।

**কাসনাক আঁদ্রেজ**—জন্ম ১৯৩১। চেকোশ্লোভাক জাতীয় দলের পক্ষে ৪০টি ম্যাচে নেমেছেন। কলিস ক্লাব দলের এই মিড-ফিল্ড খেলোয়াড় স্পার্টা এ সি-তে যাওয়ার আগে শ্লোভাকিয়ার এক ছোট্ট শহরের মেয়র নির্বাচিত হন। কার্টিলেজ অস্ত্রোপচারের মাত্র কয়েক সপ্তাহ পরে ১৯৫৭-র বিশ্বকাপ খেলেন। লম্বাটে চেহারার কাসনাকের বল কন্ট্রোলে সুনাম থাকলেও ধীরগতির জন্য জনপ্রিয় হতে পারেননি, অবশ্য এজন্য দায়ী ছিল তাঁর লম্বা লম্বা পা ফেলে এগোন। ১৯৫৭ সালে বেলজিয়ম রেসিং ক্লাবে পেশাদার ফুটবলের জন্য চুক্তিবদ্ধ হন। কিন্তু স্বদেশে প্রত্যাবর্তনে বাধ্য হন ১৯৫৭-এর বিশ্বকাপে কোয়ালিফাইং গ্রুপে খেলতে। হাঙ্গেরির বিরুদ্ধে চেকরা জেতে ৪-১ গোলে। সাধারণত গোলের সুযোগ সৃষ্টিই তাঁর কাজ ছিল, তাই বলে কখনও গোল করতেন না, এমন নয়। স্পার্টার সর্বোচ্চ গোলদাতা ছিলেন লীগে। কিন্তু একটু বদমেজাজী থাকায় অনেক গোলের সহজ সুযোগ থেকে দলকে বঞ্চিত করেছেন। পাঁচ গজ দূর থেকেও গোলরক্ষককে পরাস্ত করতে না পারার ঘটনা তাঁর ক্রীড়া-জীবনে কম নয়। ১৯৫৭-এর বিশ্বকাপে ব্রাজিলের বিরুদ্ধেও পাঁচ গজ দূর থেকে গোল করতে পারেননি। পেনাল্টি-অঞ্চলের ঠিক বাইরের থেকে একই ভাবে দলকে কতবার বঞ্চিত করেছেন তার হিসাব কষে কাসনাক অনুতপ্ত হন।

**কুবিল্লা লুই**—জন্ম ১৯৪০। উরুগুয়ের বুদ্ধিদীপ্ত রাইট উইঙ্গার কুবিল্লা একক বিচক্ষণতায় বহুবার চমৎকার আক্রমণ রচনা দ্বারা খেলার গতি বদল করেছেন। কুবিল্লার খ্যাতি শুরু ষাটের দশকের প্রারম্ভে এবং ১০ বছর পরেও তা অব্যাহত থাকে। কয়েক বছর আগে তাঁর খেলা পড়ে গেলেও জনপ্রিয়তা কমেনি। ক্রীড়া-জীবনের অধিকাংশ সময় বিদেশে না কাটালে নিঃসন্দেহে কুবিল্লা উরুগুয়ের সর্বজনপ্রিয় হতেন, আন্তর্জাতিক ম্যাচে নামার রেকর্ডও করতেন।

মাত্র ১৭ বছর বয়সে পেনারোলের সিনিয়র দলে খেলেন ও ওরা সালে বিশ্বক্লাব চ্যাম্পিয়ন হয়। এরও আগে জেতে দক্ষিণ আমেরিকান কাপ। বার্সিলোনা নিয়ে গেল কুবিল্লাকে। কিন্তু স্পেনে তিনি তেমন খেলা দেখাতে পারলেন না। ১৯৫৭-তে গেলেন আর্জেন্টিনার রিভার প্লেটে। কয়েকটি মরশুম সেখানে তিনি চমৎকার খেললেন আগের ফর্ম ফিরে পাওয়ায়। কিন্তু হঠাৎ রিভার প্লেটের চরম আর্থিক সংকট দেখা দিল, সঙ্গে সঙ্গে খেলোয়াড়দের

টাকার অঙ্ক কমাতে হল। রিভার প্লেটে সর্বাধিক অর্থপ্রাপ্তদের অন্যতম ছিলেন কুবিল্লা; তাঁরই টাকায় টান পড়ল বেশি পরিমাণে এবং ফিরলেন স্বদেশে। তবে এবার পুরোনো ক্লাব পেনারোলে নয়, তাদেরই প্রতিদ্বন্দ্বী ন্যাশিওনালে।

কুবিল্লা ব্যবসায়ে বেশি জড়িত হয়ে পড়ায় ফুটবল অনুশীলনে কিছুটা ভাঁটা পড়ে, তাই দেহের ওজন বাড়ে। তবে তাতে দেশের সেরা খেলোয়াড়ের মর্যাদাহানি হয়নি। ন্যাশিওনাল সর্বদা তাঁর উপর নির্ভরশীল ছিল। ১৯৭০-এর বিশ্বকাপে মেক্সিকোয় তিনি উরুগুয়ের অন্যতম সেরা খেলোয়াড় ছিলেন। পরের মরশুমে টাকা নিয়ে প্রায়ই ক্লাবের সঙ্গে গোলমাল হতে থাকে, তবে দল-বদলের গুজব কার্যকর হয়নি। তিনি ন্যাশিওনালেই রইলেন।

**কুবিল্লাস টিওফিলো**—জন্ম ১৯৫০। বিশ্বকাপে পেরুর চৌখস খেলোয়াড়। যেমন কার্যকর মিড-ফিল্ডে, তেমনি স্ট্রাইকাররূপেও। জন্ম-সূত্রেই যেন ফুটবলার। কৈশোরেই খেলা শুরু করেন আলিয়াঞ্জা লিমার প্রথম ডিভিশনে, ১৮ বছর বয়সে নির্বাচিত হন জাতীয় দলের জন্য। বিশ্ব-কাপের প্রাথমিক খেলাগুলিতে ছিলেন অন্যতম সেরা। পেরু অভূতপূর্ব খেলে চূড়ান্ত পর্যায়ের জন্য নির্বাচিত হয়। মেক্সিকোতেও কুবিল্লাস ও তাঁর সতীর্থরা দারুণ অ্যাটাকিং ফুটবল দেখিয়ে বিশেষজ্ঞদের হতচকিত করেন। চারটি ম্যাচে কুবিল্লাস পাঁচটি (তৃতীয় সর্বোচ্চ) গোল করেন। তাঁর খেলা বিশ্বের বিভিন্ন ক্লাব-কর্তার দৃষ্টি কেড়ে নেয়। অনেকেই বলতে থাকেন, 'এ হল দ্বিতীয় পেলে'। পেরু সরকার যখন জানলেন কুবিল্লাস বিদেশে চলে যেতে পারেন, সঙ্গে সঙ্গে তার বিরোধিতা করা হল। কিন্তু বেশিদিন তাঁকে আটকে রাখা গেল না। সুইজারল্যাণ্ডের চ্যাম্পিয়ন বাসেল দলে তিনি সই করলেন।

**কুনা লাডিস্লাভ**—জন্ম ১৯৪৭। চেক জাতীয় দলের সেণ্টার ফরওয়ার্ড কুনা শুরুতে ছিলেন 'উয়েফা' যুব আন্তর্জাতিক দলের ইনসাইড ফরওয়ার্ড। স্পার্টাক ট্রানভায় তাঁর সময়ের সেরা খেলোয়াড়। ইনসাইড ফরওয়ার্ড থেকে সেণ্টার ফরওয়ার্ডে গিয়ে সারা মাঠে বিচরণ করতেন। 'চেক ফুটবলার অফ দ্য ইয়ার' হন। বিশ্বকাপে দলের আক্রমণভাগের পুরোধা ছিলেন।

**কিণ্ডভাল ওভ**—জন্ম ১৯৪৩। সুইডেনের এই সেণ্টার ফরওয়ার্ডের বড়

গুণ বিদ্যুৎগতিতে বল নিয়ে যথার্থ পজিশন থেকে গোল করা। কিণ্ডভালের খেলা শুরু নরকপিং-এ। ১৯৫৭-তে তিনি লীগের পাঁচটি খেলায় লাইনের ধারে কাটান ড্রেস করেও। কিন্তু পরের মরশুমে নিজেকে দলের সবচেয়ে বিপজ্জনক সেণ্টার ফরওয়ার্ডে পরিণত করেন। জাতীয় দলে প্রথম নির্বাচিত হন ১৯৫৭-তে। শেষে দেখা গেল ৮৪টি ম্যাচে ৭০টি গোল করেছেন ক্লাবের পক্ষে; ১৯৫৭-তে ১৬টি খেলায় ২০টি গোল করলেও লীগে সর্বোচ্চ স্কোরারই রইলেন। এর পর ফেয়েনুর্ডে যোগ দিয়ে হল্যাণ্ডে সুনাম পেলেন। পাঁচ মরশুমে গোল করলেন ১২৬টি। লীগে গোলদাতাদের তালিকায় শীর্ষে রইলেন ১৯৬৮ (২৮টি) ও ১৯৫৭-এ (৩০টি) এবং ১৯৫৭ ও -এ চ্যাম্পিয়নশিপ পদক জিতলেন। তাঁর সেরা গোল ১৯৫৭-এ সানসিরোয় ইউরোপীয়ান কাপে। তাঁরা শুধু কাপ জিতলেন না, সেলটিকের বিরুদ্ধে কিণ্ডভালই জয়সূচক গোলটি দেন। অতিরিক্ত সময়ের বাকি মাত্র চার মিনিট। সেলটিকের গোলরক্ষক এগিয়ে আসতে কিণ্ডভাল লব করতেই গোল হয়। সেবার ইউরোপীয়ান কাপে ফেয়েনুর্ডের ২৪টির মধ্যে কিণ্ডভাল দেন ৬টি গোল। বিশ্ব-ক্লাব চ্যাম্পিয়নশিপে এস্টুডিয়ান্টেসের সঙ্গে টাই ম্যাচে ফেয়েনুর্ড ৩-২ গড়ে জেতে তাঁরই একটি হেডার-এ।

কিণ্ডভাল স্বদেশে ফিরলেন, যোগ দিলেন নরকপিং-এ। কিন্তু আগের ফর্ম ছিল না। ১৪টি ম্যাচে মাত্র ৪টি গোল দিলেন। সুইস জাতীয় দলের পক্ষে তিনি ২৭টি ম্যাচে মোট গোল করেন ১৩টি। এর মধ্যে সবচেয়ে গুরুত্বপূর্ণ ১৯৫৭-এ ফ্রান্সের বিরুদ্ধে গোল দুটি। এই জয়ই সুইডেনকে মেক্সিকো বিশ্বকাপের জন্য যোগ্যতা এনে দেয়। এর পর তাঁকে সুইডেনের সেরা ফুটবলার নির্বাচিত করা হয়। সুইডেনে এ সম্মান কিণ্ডভালের আগে পান মাত্র দুজন। একজন ত্রিশের দশকে স্বে রিয়েল, অপর খেলোয়াড় ১৯৫১-এ আগ্নে সিমোনসন।

**কেলার টোরে**—জন্ম ১৯৫০। লম্বা অথচ ছিপছিপে ইনসাইড ফরওয়ার্ড। সুইডিশ জাতীয় দলের দুর্দান্ত স্কিমার। খেলার শুরুতেই বুঝতে পারতেন গতি কোন্দিকে, বিপক্ষ দলের পরিকল্পনাই বা কি? নরকপিং-এর স্লিপনারের এই অধিনায়ক ১৯৩৮-এ লীগ চ্যাম্পিয়নশিপের খেতাব এনে দেন। বলাবাহুল্য, স্লিপনার আর কখনও লীগ জেতেনি। লীগে তাঁর স্কোর ১০০। ১৯২৪-১৯৩৮ পর্যন্ত ২৫টি আন্তর্জাতিক ম্যাচে কেলার গোল দিয়েছেন ১৭টি। ১৯৩৮-এর

বিশ্বকাপে, সুইস দলের অধিনায়ক ছিলেন। কেলার আরও আন্তর্জাতিক ম্যাচের সুযোগ পেতেন, কিন্তু তাঁর 'বিদ্রোহী' আচরণ অনেককে ক্ষুব্ধ করেছিল।

**কেলসি জ্যাক**—জন্ম ১৯২৮। ১৯৫৪ থেকে ১৯৫৭ পর্যন্ত ওয়েলসের পয়লা নম্বর গোলরক্ষক। জাতীয় দলের পক্ষে ৪১টি ম্যাচে নেমেছেন, ১৯৫৫-য় অবশিষ্ট ইউরোপের বিরুদ্ধে গ্রেট ব্রিটেন দলে খেলেন। ১৯৫২-৫৩-য় আর্সেনালে নিয়মিত খেলেন ও লীগ চ্যাম্পিয়নের পদকও পান। কিন্তু তাঁর এধরনের শেষ সম্মান এটি। ক্লাব ও জাতীয় দলের নড়বড়ে রক্ষণভাগের জন্য তাঁকে দুই পোস্টের মাঝে সর্বদাই গুরুত্বপূর্ণ ভূমিকা নিতে হয়েছে। লম্বা লম্বা হাত দিয়ে কেলসি সর্বদাই অসীম সাহস দেখাতেন, অত্যন্ত বিপজ্জনক বলও ধরতেন সহজেই। ১৯৫৮-য় সুইডেনের বিশ্বকাপে ওয়েলসের পক্ষে তিনি স্মরণীয় ম্যাচ খেলেন। নানা প্রতিকূলতা সত্ত্বেও ওয়েলস ভীষণ লড়াই করে কোয়ার্টার ফাইনালে পৌঁছায়। প্রত্যেকটি ম্যাচে কেলসির অসাধারণ গোলরক্ষাই এর মূলে ছিল। কোয়ার্টার ফাইনালে পেলের দারুণ শটে কেলসি পরাস্ত হলে ব্রাজিল সেমিফাইনালে যায়। চার বছর পরে কেলসির ফুটবল-জীবনের পরিসমাপ্তি ঘটে ব্রাজিলের সঙ্গে খেলাতেই। ভাভার সঙ্গে সংঘর্ষে তাঁর পিঠে দারুণ আঘাত লাগে।

**কোলেভ ইভান**—জন্ম ১৯৩০। বালগেরিয়ার দ্রুতগামী ও কুশলী লেফট আউট। জাতীয় দলে শুধু ৭৫টি খেলার রেকর্ড নয়, ২৫টি গোলেরও রেকর্ডধারী। বেঁটে, কিন্তু সুদেহী। বাঁ পায়ে কোলেভের দুর্দান্ত মার সুবিদিত। ১৯৫৬-র ওলিম্পিকে রূপো জয়ী বালগেরীয় ফুটবল দলে ছিলেন। খেলেন বিশ্বকাপেও, সি এস কে এ-র পক্ষে ছয় শতাধিক ম্যাচ খেলেন, বহুবার অধিনায়কত্ব করেন, ১৩টি চ্যাম্পিয়ানশিপ পদক ছাড়াও নানা সম্মানের অধিকারী।

বালগেরীয় সামরিক বাহিনীর কর্নেল কোলেভ সি এস কে এ ছাড়েন ১৯৫৭-তে এবং দলের ট্রেনার হন। ম্যানেজার ছিলেন দ্বিতীয় ডিভিশনের জুসটেনডিল দলের। এই মরশুমের শেষে সোফিয়ায় ফিরে সি এস কে এ যুবদলের দায়িত্ব নেন।

**কোপা, রেমণ্ড**—জন্ম ১৯৩১। ১৯৫৮-র বিশ্বকাপের দুর্দান্ত রাইট আউট ফ্রান্সের কোপা। গোটা প্রতিযোগিতায় সেরা খেলোয়াড়দের অন্যতম।

পুরোনাম ছিল কোপাজেস্কি। তিনি সংক্ষিপ্ত করেন কোপা। বাবা পোলিশ—খনি মলিক, মা ফরাসী। জন্ম নোয়া-লে-মাইনসে। ফ্রান্সে অনেক প্রতিভাবান ফুটবলার দেখা গেছে, কিন্তু কেউই আজও কোপার মত হননি বা তাঁর সমকক্ষ নন। শৈশবে একটি খনি দুর্ঘটনা দেখে স্থির করেন, যেভাবেই হোক খনির ধারে কাছে থাকা চলবে না, এখান থেকে পালিয়ে যেতেই হবে। তাই কাছাকাছি অ্যাঙ্গার্স ক্লাবে যোগ দিলেন, সেখান থেকে রিমসে। শুরুতে ভীষণ ড্রিবলিং করতেন। বিদেশের সঙ্গে প্রথম বড় ম্যাচ ১৯৫৩-য় লে হার্ভে-তে। খেলা হয় ফ্রেঞ্চ এসপয়ার্স বনাম ইংল্যাণ্ড 'বি'। উইং-এ তাঁর চমৎকার খেলা ইংল্যাণ্ডের দুর্ভেদ্য ডিফেন্সকে ছত্রখান করে দেয় এবং ফ্রান্স জেতে ৭-১ গোলে। শেষ মুহূর্তে কোপাও একটি গোল করেছিলেন। কয়েকমাস পরে সিনিয়র জাতীয় দলের রাইট আউট নির্বাচিত হলেন।

হ্রস্বকায়, সুন্দর চেহারার কোপাকে আরও সুন্দর দেখাত চমৎকারভাবে যখন বল কণ্ট্রোল করতেন। এতই দ্রুত তাঁর গতি যে, বিপক্ষকে প্রতিমুহূর্তে বোকা বানিয়ে এগোতেন। রিমসের 'হিদেকুটি' নামে পরিচিত হন এই গুণের জন্য। মূলত তাঁরই কৃতিত্বে রিমস ফ্রেঞ্চ চ্যাম্পিয়ন হয় ১৯৫৪-৫৫য়। এই ফল তাদের সর্বপ্রথম ইউরোপীয়ান কাপে খেলার যোগ্যতা এনে দেয়, তারা ফাইনালেও ওঠে। ফাইনালে প্যারিসে রিয়াল মাদ্রিদের কাছে ৪-৩ হারে রিমস। কোপার দুর্দান্ত খেলা রিয়ালের দৃষ্টি আকর্ষণ করে। খেলার পরেই প্রস্তাব আসে রিয়াল কোপাকে কিনতে চায়। সঙ্গে সঙ্গে রাজিও হলেন। এই সুবাদে দুই ক্লাবের পক্ষে উপর্যুপরি চারবার ইউরোপীয়ান কাপে খেলার সুযোগ পান। প্রথমবার তো রিমসের পক্ষে খেলেছেন। পরের তিন বছর রিয়াল মাদ্রিদে বিজয়ী দলে। কিন্তু সেণ্টার ফরওয়ার্ডে সুযোগ পেলেন না ডি স্টিফানো থাকায়। কোপাকে দেওয়া হল রাইট উইং-এ। এখানেও বেশ খেললেন, তবে আসল কোপাকে দেখা গেল না। ১৯৫৮-য় ফরাসী ফুটবল কর্তৃপক্ষ যখন বিশ্বকাপে খেলার আহ্বান জানালেন, তখনই তাঁকে সেণ্টার ফরওয়ার্ডে সুযোগ দেওয়া হয়। সুইডেনে বিশ্বকাপের খেলাগুলিতে কোপা নাইসের ইনসাইড ফরওয়ার্ড জাস্ট ফনটাইনের সঙ্গে অদ্ভুত সমন্বয় গড়ে তোলেন। ফনটাইন অগ্রভাগে দ্রুত দৌড়ে, তাব্র শক্তি ও তীক্ষ্ণ বুদ্ধি প্রয়োগ দ্বারা কোপার চমৎকার পাসগুলোকে কাজে লাগালেন এবং বিশ্বকাপে সর্বোচ্চ গোলদাতা হলেন ১৩টি গোল করে। ফ্রান্স তৃতীয় স্থান অধিকার করল। বিশেষজ্ঞরা বললেন, ফল আরও ভাল হত

যদি সেমিফাইনালে ব্রাজিলের সঙ্গে খেলার দিনে রবার্ট জংকোয়েত আহত না হতেন। ফ্রান্সের পক্ষে কোপা ১৯৫৪-র সুইজারল্যাণ্ড-বিশ্বকাপেও খেলেন রাইট উইং-এ। মেক্সিকোর বিরুদ্ধে ওখানে পেনাল্টি থেকে একটি গোল করেন। সুইডেনে তো প্রত্যেকটি ম্যাচে নামেন। বিশ্বকাপের পর আর একটি মরশুম রিয়াল দলে ছিলেন। আশ্চর্যের বিষয়, ১৯৫৯-এর ইউরোপীয়ান কাপ ফাইনালে রিয়াল হারাল কোপার পুরানো ক্লাব রিমসকে। রিমস এই খেলার পর রিয়ালকে অনুরোধ করে, তোমরা আমাদের কোপাকে ফিরিয়ে দাও, আমরা ওকে কিনে নেব। কোপা ফিরলেন। তাঁর আগেই ফনটাইনও এসেছিলেন রিমসে।

বিশ্বকাপ ছাড়াও কোপা ১৪টি আন্তর্জাতিক ম্যাচে নামেন ফ্রান্সের পক্ষে। সব মিলিয়ে ফ্রান্স দলের হয়ে খেলেন ৪৫ বার। শেষ খেলা ১৯৫৭-র নভেম্বরে, প্যারিসে হাঙ্গেরির বিরুদ্ধে রাইট উইং-এ। ১৯৫৫-য় বেলফাস্টে ব্রিটেনের বিরুদ্ধে ছিলেন অবশিষ্ট ইউরোপীয় দলে। আট বছর পরে নির্বাচিত হন বিশ্ব একাদশে ওয়েমব্লিতে ইংল্যাণ্ডের বিপক্ষে। কোপা ছাড়া আর কাউকে দুটি ম্যাচে নামানো হয়নি। ফ্রান্সে রিমসের পক্ষে চারটি চ্যাম্পিয়ানশিপ পদক জেতেন, স্পেনে রিয়ালের হয়ে দুটি। খেলা থেকে অবসর নিয়ে রিমসে তিনি ব্যবসা শুরু করেন।

**কোয়ানি, লাজোস**—জন্ম ১৯০৭। হাঙ্গেরির অন্যতম সেরা ফুলব্যাক। যেমন ছিল পজিশন জ্ঞান, তেমনি ধৈর্যসহকারে ট্যাকল করতেন। ফেরেঙ্ক ভারোস দলে প্রথম খেলা ১৯২৯-এ। তারপর আর বাদ দেওয়া যায়নি তাঁকে। এই ক্লাব ১৯৩১-৩২-এ কোনো পয়েন্ট না হারিয়ে চ্যাম্পিয়ন হয়। ১৯৩৩-এ কোয়ানি গুরুতর আহত হলে ফুটবল থেকে সম্পর্কচ্ছেদ করেন। সুস্থ হয়ে মাঠে নামলে তাঁর খেলার প্রভূত উন্নতি দেখা যায় এবং জাতীয় দলে নির্বাচিত হন। ১৯৩৮-এর বিশ্বকাপসহ ৪০টি আন্তর্জাতিক ম্যাচ খেলেছেন। বিশ্বকাপে সব ম্যাচে খেললেও ফাইনালে তাঁকে নামানো হয়নি।

**কোয়েরনার ১, রবার্ট**—জন্ম ১৯২৪। রাইট আউট বা রাইট ইনে অস্ট্রিয়ার অন্যতম সেরা খেলোয়াড়। কোয়েরনার খেলার তুঙ্গে ছিলেন ১৯৫৪-র বিশ্বকাপের সময়। প্রতিটি ম্যাচে অস্ট্রিয়া দলে খেলেন এবং তারা তৃতীয় হয় বিশ্বকাপে। পরবর্তীকালে অস্ট্রীয় জাতীয় দলের কোচ হন, কয়েকবার র‍্যাপিড দলের ম্যানেজারও হয়েছিলেন।

**কোয়েরনার ২, আলফ্রেড**—জন্ম ১৯২৬, রবার্টের সহোদর। 'জাওয়ারা' ছদ্মনামে পরিচিত এই মিড-ফিল্ড খেলোয়াড় তাঁর কালে অষ্ট্রিয়ার ডি ষ্টিফানো নামে সমধিক খ্যাতি লাভ করেন। দীর্ঘ ২১ বছর র‍্যাপিড ক্লাবের সঙ্গে যুক্ত ছিলেন। ১৯৪৮-এর ওলিম্পিকস ছাড়াও ১৯৫৪ ও ১৯৫৮-র বিশ্বকাপে খেলেন। ৩৫টি পূর্ণাঙ্গ আন্তর্জাতিক ম্যাচ ও ২৬টি 'বি' ম্যাচ খেলেছেন। আলফ্রেডের স্কোরার খ্যাতি না থাকলেও ১৯৫৪-র বিশ্বকাপ কোয়ার্টার ফাইনালে সুইজারল্যাণ্ডের বিরুদ্ধে ৭-৫ গোলে জয়লাভের দুটি গোল তাঁর।

**খুর্তসিলাভা, মুর্তাজ**—জন্ম ১৯৪৩। রুশ জাতীয় দলের অধিনায়ক ও দ্বিতীয় সেণ্টার ব্যাক খুর্তসিলাভার মত এমন উন্নতমানের খেলোয়াড় জর্জিয়ায় আজ পর্যন্ত দেখা যায়নি। ডায়নামো বিলিসি দলে প্রথম খেলা ; এর আগে ছিলেন ওদেরই যুব দলে। সিনিয়র দলের নেতৃত্ব দেননি শুধু, তারা সেই প্রথম লীগও জিতল। নিষ্ঠাবান ও চিন্তাশীল খুর্তসিলাভা জাতীয় দলের অধিনায়ক হন যখন তাঁর রক্ষণভাগের সতীর্থ চেস্তারনেভ কার্টিলেজের আঘাতের জন্য বাদ পড়েন। ইতিমধ্যে খুর্তাসিলাভা বিশ্বকাপসহ ৫০টিরও বেশি আন্তর্জাতিক ম্যাচে নেমেছেন। নেতৃত্ব পেয়ে মুখেই শুধু উৎসাহ দেন না, বল যোগানও দেন প্রত্যেককে। আবার প্রয়োজনে স্টপার থেকে ফরওয়ার্ডে চলে আসেন বিপক্ষকে বিপর্যস্ত করতে।

**গনসালভেজ, নেস্টর**—জন্ম ১৯৩৭। উরুগুয়ে জাতীয় দলের গনসালভেজ ওবদুলিও ভারেলার পদাঙ্ক অনুসরণকারী সেণ্টার হাফ। তিনি যখন অধিনায়ক, পেনারোল ক্লাব তখন (ষাটের দশকে) দক্ষিণ আমেরিকার ফুটবলে শীর্ষস্থানীয়। উরুগুয়েতে তাঁর সমকক্ষ অধিনায়ক আর কেউ হননি। পেনারোল ছিল তাঁর একমাত্র ক্লাব, গনসালভেজ শুধু তিনটি দক্ষিণ আমেরিকার কাপ জেতেননি, তাঁর কালে ক্লাব দুবার বিশ্ব ক্লাব চ্যাম্পিয়ানশিপের পদক বিজয়ী হয়। তিনি ক্লাবকে ১৯৫৭ থেকে ১৯৫৭-র মধ্যে ১০টি লীগ খেতাব পেতে সাহায্য করেন।

বিশ্বকাপে জাতীয় দলের পয়লা নম্বর সেণ্টার হাফ ছিলেন। ৩৪ বছর বয়সে যখন অবসর নেন, তখন দেখা গেল উরুগুয়ের পক্ষে ৫৪টি আন্তর্জাতিক ম্যাচ খেলেছেন। দক্ষিণ আমেরিকান কাপে আজও তাঁর ৭৭টি খেলার রেকর্ড অম্লান।

এসব সংখ্যার দ্বারা গনসালভেজের গুণের বিচার অসম্ভব। তিনি যে ক্লাব ও জাতীয় দলের পক্ষে কত অপরিহার্য তা বোঝা যায় অবসরের আগের

দিন পর্যন্ত তাঁর খেলায়। শুরু থেকে শেষ তাঁর কৃতকার্যের কথা উরুগুয়ে ফুটবল-প্রেমীরা বহুকাল স্মরণ করবেন। ১৯৫৮-য় যখন তাঁকে তাঁর প্রদেশ থেকে দক্ষিণ আমেরিকার চ্যাম্পিয়নশিপে খেলার জন্য ডেকে আনা হয় তখনও তিনি প্রথম ডিভিশনে খেলেননি। তবুও দক্ষিণ আমেরিকায় নেমে প্রশংসা কুড়োলেন। গনসালভেজের সাফল্যের শুরু সেই থেকে। অবসরের পর হন পেনারোলের কোচ। সঙ্গে পেলেন প্রাক্তন সতীর্থ আলবার্টো স্পেনসারকে। উভয়ে একত্রে উরুগুয়েতে একাধিক ব্যবসা প্রতিষ্ঠানেরও মালিক।

**গালেগো**—জন্ম ১৯৪৪। আসল নামের সঙ্গে স্পেনের কঠোর পরিশ্রমী ও অপ্রতিদ্বন্দ্বী সেণ্টার হাফের কোনো মিল নেই। স্কুলের খাতায় তাঁর নাম ছিল ফ্রান্সিসকো ফার্নাণ্ডেজ রডরিগুয়েজ। গালেগো কৈশোরে ছিলেন সিভাইলে। ১৭ বছর বয়সে প্রমোশন হয় ওদের লীগ দলে। ১৯৬৫-তে বার্সিলোনা যাওয়ার আগে আন্তর্জাতিক 'বি' দলে নির্বাচিত হন। প্রথম আন্তর্জাতিক দলে খেলেন বিশ্বকাপে স্পেনের তিনটি ম্যাচেই। বদমেজাজের জন্য স্প্যানিশ ফুটবলের 'হিংস্র খেলোয়াড়' আখ্যায় আখ্যাত হন। বিশ্বকাপে কোয়ালিফাইং ম্যাচে বেলজিয়ামে গুরুতর ঘটনায় লিপ্ত হন। লেফট ব্যাক এলাডিওকে সঙ্গে নিয়ে রেফারিকে আক্রমণ করেন, লড়েন পুলিশের সঙ্গেও। এই খেলার পর থেকে সারা জীবনের জন্য বেলজিয়মে তাঁর খেলা বন্ধ করে দেওয়া হয়। অবশ্য স্পেনীয় দূতের মধ্যস্থতায় দুই খেলোয়াড়কে ভর্ৎসনার পর শাস্তি মকুব করা হয়। বার্সিলোনার ম্যানেজার ভিক বাকিংহাম এরপর গালেগোকে অনেকটা শান্ত করেন, গালেগো আবার জাতীয় দলে নির্বাচিত হলেন, পুনরায় তাঁকে সেণ্টার হাফে দেখা গেল।

**গেস্টিভো আলভারো**—জন্ম ১৯০৭। মৃত্যু ১৯৫৭। ১৯২৮-এর ওলিম্পিক ফুটবলে বিজয়ী উরুগুয়ের লেফট হাফ আলভারো ১৯৩০-এ প্রথম বিশ্বকাপ বিজয়ী দলেও ছিলেন। সামরিক বাহিনীর এই অফিসার পরে পেনারোলের অধিনায়ক হন। উরুগুয়েতে এমন ফুটবলার তাঁর কালে দেখা যায়নি।

**গ্যারিঞ্চা**—জন্ম ১৯৩৩। পুরোনাম ম্যানোয়েল ফ্রান্সিসকো ডস স্যাণ্টোস। ১৯৫৮ ও ১৯৫৭-র বিশ্বকাপে ব্রাজিলের সেরা ফুটবলার তথা 'স্টার অফ স্টারস'। অসাধারণ ক্রীড়া-নৈপুণ্য দ্বারা দর্শকদের স্তব্ধ করে রাখতেন গ্যারিঞ্চা। যেমন সুন্দর স্বাস্থ্য, তেমনি নমনীয় দেহ। একটু গোলগাল দেখতে হলে কী হবে,

এমন 'ব্যালান্সড্' খেলোয়াড় কমই মেলে। নয়নাভিরাম তাঁর ড্রিবলিং স্টাইল, শটে দুরন্ত গতি, অদ্ভুত তাঁর বলকণ্ট্রোল। অতুলনীয় তাঁর ক্রসপাস। খেলায় নামলেই গ্যারিঞ্চা তাই সংবাদপত্রের শিরোনামা প্রতিদিন।

শৈশব থেকেই গ্যারিঞ্চার বাঁ-পায়ে খুঁত। খুঁড়িয়ে খুঁড়িয়ে হাঁটলে বা দৌড়লেও ওঁকে ফুটবল থেকে দূরে সরিয়ে রাখা সম্ভব হয়নি। ১৪ বছর বয়সে স্থানীয় ক্লাব পাউ গ্রাণ্ডেতে শুধু রাইট ইন নয়, সর্বোচ্চ গোলদাতা হিসাবেও খ্যাতিলাভ করেন। ১৭ বছর বয়সে সিনিয়র দলে যাওয়ার আগে পর্যন্ত ওই ক্লাবেই খেলেন। সিনিয়র দলে এসে ৭ নম্বর জার্সি পরে খেলা শুরু করেন। গ্যারিঞ্চার খেলা যেমন বিশ্ব-ফুটবলের কাহিনীর অন্তর্ভুক্ত, তেমনি কাহিনী তাঁর নামের পিছনেও। কেউ কেউ বলেন, উইং-এ তিনি পাখির মত উড়ে চলতেন, তাই গ্যারিঞ্চা নাম হয়। কেননা, গ্যারিঞ্চা মানে পাখি। কিন্তু তা নয়, ম্যানোয়েল ফ্রান্সিসকোর নেশা ছিল ছোট ছোট পাখি শিকার। এই ছোট ছোট পাখি বা 'গ্যারিঞ্চিন্‌হাস' থেকে ফ্রান্সিসকোর নাম হয় গ্যারিঞ্চা।

১৯৫৩-য় গ্যারিঞ্চা বোটাফোগোর একটি ট্রায়ালে নামলেন এবং এমন কৃতিত্ব দেখালেন যে, দ্বিতীয় ট্রায়ালের জন্য মনোনীত হলেন। নিলটন স্যাণ্টোস সেদিন গ্যারিঞ্চাকে তক্কে তক্কে রাখেন। গ্যারিঞ্চা ওতে ভয় পাননি, বরং নিলটনকেই নাচালো গ্যারিঞ্চার নৈপুণ্য। পরের প্র্যাকটিসে গ্যারিঞ্চাকে সিনিয়র দলে দেখা গেল। কিন্তু লীগে প্রথম খেলায় তিনটি গোল করলেন বমসুসেসো-র বিরুদ্ধে। কয়েক বছরের মধ্যেই তাঁর খ্যাতি ছড়িয়ে পড়ল। ১৯৫৭-য় দক্ষিণ আমেরিকান চ্যাম্পিয়নশিপে ব্রাজিল জাতীয় দলে নির্বাচিত হলেন গ্যারিঞ্চা। গ্যারিঞ্চা এই প্রতিযোগিতায় যদি তেমন খেলতে পারতেন তবে জাতীয় দলে তাঁর স্থান পাকা হত। কিন্তু কপালে যদি না থাকে শত সুযোগও বোধ হয় ভ্রূকুটি করে। গ্যারিঞ্চাকে বাদ দেওয়া হল এর পরেই। জাতীয় দলে যখন প্রত্যাবর্তন করলেন, তখন তিনি লেফট আউট হয়ে খেলছেন। ১৯৫৮-র বিশ্বকাপে খেলার জন্য সুইডেনে গেলেও প্রথম দুটি ম্যাচে তাঁকে নামানো হল না। দলের সকলেই তখন গ্যারিঞ্চার খেলা সম্পর্কে সম্যক অবহিত। তাঁরাই অনুরোধ করলেন পরবর্তী খেলায় রাশিয়ায় বিরুদ্ধে গ্যারিঞ্চাকে নামানো হোক। গ্যারিঞ্চাকে পেয়ে ব্রাজিলের খেলার আদল সম্পূর্ণ বদলে গেল। ব্রাজিল ২-০ গোলে জিতলই না শুধু, গোটা ম্যাচে সারাক্ষণ প্রাধান্য বজায় রাখে। প্রথম মিনিটে গ্যারিঞ্চা তীরবেগে ধেয়ে

যান রুশ-রক্ষণব্যূহে। সারাক্ষণ একইভাবে রাইট ফ্ল্যাঙ্কে রুশদের তছনছ করেন।

পরবর্তী খেলাগুলিতেও গ্যারিঞ্চার ফুটবল-যাদুতে দর্শকরা মুগ্ধ। বিপক্ষ দলগুলি সর্বশক্তি নিয়োগ করেও তাঁকে শান্ত রাখতে পারেননি। ফাইনালে গ্যারিঞ্চা আরও তুঙ্গে। ব্রাজিলের প্রথম দুটি গোলে তাঁরই অবদান সর্বাধিক। দু-দুবারই ভাভাকে সেণ্টার করার আগে তিনি বিপক্ষ ডিফেন্সকে অত্যন্ত দক্ষতার দ্বারা অতিক্রম করেন। দ্বিতীয়ার্ধে গ্যারিঞ্চার গতি স্তব্ধ করতে সুইডেন তাঁর কাছে দুজন প্রহরী নিয়োগ করে। ব্রাজিলের এতে আরও সুবিধা হয়।

এরপর বোটাফোগোর হাজার হাজার মানুষের ফুটবল-আদর্শ এই গ্যারিঞ্চাকে বিদেশের দলগুলিতে নিয়ে যাওয়ার জন্য বারংবার অনুরোধ আসতে থাকে। তাঁর সময়ে এই বোটাফোগোয় ছিলেন ডিডি, জাগালো, নিলটন স্যাণ্টোস ও আমারিল্ডো। এঁদের সম্মিলিত প্রয়াসে বোটাফোগো রিও লীগে চ্যাম্পিয়ন হয়। বিশ্বকাপে গ্যারিঞ্চার শেষ কীর্তি । পেলে আহত হওয়ার পর দলের সব দায়িত্ব বর্তায় গ্যারিঞ্চার স্কন্ধে, তিনি সারা মাঠে বিচরণ করতে থাকেন এবং প্রতিটি অ্যাঙ্গেল থেকে শটের পর শটে বিপক্ষকে বিপর্যস্ত করে তোলেন। কোয়ার্টার ফাইনালে ইংল্যাণ্ডের সঙ্গে ওদের সেণ্টার হাফ মরিস নরম্যানকে লাফিয়ে অতিক্রম করে হেডে প্রথম গোলটি দেন। পরের গোলের সুযোগ আসে পেনাল্টি-সীমানার বাইরের তাঁর ফ্রি-কিক্ থেকে। এত জোরে গ্যারিঞ্চা শট করলেন যে, স্প্রিংগেট বল ধরতে পারলেন না। রিবাউণ্ড থেকে ভাভা ২-০ করেন। ৩-০ হল তাঁর চমৎকার নৈপুণ্যে ও দারুণ শটে লেফট-ইন পজিশনে ৩০ গজ দূর থেকে। গোলরক্ষকের ধারণা ছিল, তাঁর উঁচু শট বারের উপর দিয়ে চলে যাবে। কিন্তু বলটি হঠাৎ বেঁকে বাঁদিকের কোণ দিয়ে গোলে প্রবেশ করে। চিলির বিরুদ্ধে দিলেন দুটি গোল, চেকোশ্লোভাকিয়ার বিরুদ্ধে তাঁর চমৎকার খেলা ব্রাজিলকে দ্বিতীয়বার বিশ্বজয়ের ট্রফি এনে দিল।

গ্যারিঞ্চা এরপর খ্যাতির শীর্ষে। এই বছরেই তাঁর পারিবারিক জীবনে দারুণ অশান্তি নেমে আসে। গ্যারিঞ্চা শুধু স্ত্রীকে নয়, আট মেয়েকেও পরিত্যাগ করে ঘর বাঁধলেন এক সংগীত-শিল্পীর সঙ্গে। তাঁর ডান পা গোলমাল করতে থাকে। হাঁটুতে অস্ত্রোপচারের পর বোঝা গেল ওখানকার হাড়গুলো টুক্রো টুকরো হয়ে আছে। প্ল্যাস্টিক ও রুপো দিয়ে

সংযোগ স্থান শক্ত করার চেষ্টা হল। এরপরেই বোটাফোগোর সঙ্গে টাকা নিয়ে মনোমালিন্য হতেই তিনি ট্রান্সফার নিলেন কোরিন্থিয়ানসে। ইতিমধ্যে বিশ্বকাপের খেলা এসে গেছে। কিন্তু ১৯৫৮ ও ১৯৫৭-র ফুটবল নায়ক তখন প্রায় অস্তাচলে। বালগেরিয়ার বিরুদ্ধে তাঁর একটি সোয়ার্ভিং গোল অবশ্য দর্শকদের স্মৃতিকে রোমন্থন করেছিল। গ্যারিঞ্চা ১৯৫৭-এ নাম লেখালেন ওলারিয়ায়। এর মাঝে দল বদল করে যান কোরিন্থিয়ানস থেকে ফ্লেমেঙ্গো, বাঙ্গু ও পোর্তুগীজা স্যানটিস্টা-য়। কিন্তু কোনো দলেই তাঁর খেলা পুরোনো সতীর্থদের খুশি করতে পারেনি। একদার বিশ্বশ্রেষ্ঠ খেলোয়াড়ের খেলা তাঁদের বিমর্ষ করল।

**গ্রসিকস গিউলা**—জন্ম ১৯২৬। অসীম সাহসিকতার সঙ্গে গোলরক্ষার জন্য হাঙ্গেরির এই গ্রসিকসকে 'ম্যাজিক ম্যাগিয়ার্স' আখ্যা দেওয়া হয়। ১৯৪৭ থেকে ১৯৫৭ পর্যন্ত ৮৬টি আন্তর্জাতিক ম্যাচে নেমে প্রত্যেকটিতেই কৃতিত্বের ছাপ রাখেন। এই সময়ের মধ্যে হাঙ্গেরিতে তাঁকে বদল করার মত দ্বিতীয় কোনো গোলরক্ষকের আবির্ভাব ঘটেনি। গ্রসিকসের মধ্যে অ্যাথলীটের প্রতিটি গুণ নিহিত ছিল, তাঁর লাফ, দৌড় ও ঝাঁপিয়ে পড়া ইত্যাদিতে। পেনাল্টি-অঞ্চলে তিনি একাকীই লড়তেন এবং ওখানে দাঁড়িয়ে নিজেদের ডিফেন্স কীভাবে বিপক্ষকে সামাল দেবে, সে নির্দেশ দিতেন। ঠিক কোন্ সময়ে গোল ছেড়ে এগিয়ে গেলে বিপদ ঘটবে না সে সম্পর্কে তাঁর অদ্ভুত ধারণা ছিল এবং আর একজন ব্যাকের ভূমিকা নিতেন; আর একারণেই তাঁকে বলা হত 'চতুর্থ ব্যাক'—গ্রসিকস।

তাঁর খেলা শুরু ডোরোঙ্গে এবং ওই দলের প্রথম ম্যাচ খেলেন ১৯৪৭-এ। ১৯৫০-এ গেলেন হনভেড 'আর্মি' দলে। ওখানেই মিলিত হন পুসকাস, বোজসিক, কোজিস ও বিশ্ববিখ্যাত অন্যান্য খেলোয়াড়ের সঙ্গে। ১৯৫২-র ওলিম্পিকসে চ্যাম্পিয়ন হাঙ্গেরি ফুটবল দলে ছিলেন, তারপর তিনটি বিশ্বকাপেও। অনেক গুরুত্বপূর্ণ খেলায় তাঁর অনবদ্য রক্ষণ-দৃঢ়তা খেলার মোড় ফিরিয়ে দেয়। গুরুত্বপূর্ণ ম্যাচে তাঁর ব্যর্থতা নগণ্যই। তবে ১৯৫৪-র বিশ্বকাপ ফাইনালে পশ্চিম জার্মানীর সঙ্গে ফাইনালে যে গোল তাঁকে পরাস্ত করে, সাধারণত অমন গোলে তিনি কাবু হতেন না।

আসলে ওই মরশুমটা গ্রসিকসের পড়তি খেলা চলছিল। কাস্টমসকে ফাঁকি দেওয়ায় তাঁর সাজা হয় এবং কিছুদিনের জন্য সাসপেণ্ড থাকায় খেলতে

নামতে পারেননি। এর পর গ্রসিকস চলে যান দ্বিতীয় ডিভিশনের তাতাবানিয়া দলে। তবে ১৯৫৩-য় হনভেডের আমন্ত্রণে তাদের সঙ্গে গেলেন দক্ষিণ আমেরিকা সফরে। এই সময়ে হাঙ্গেরিতে বিপ্লব হয়। গ্রসিকস ইউরোপে ফিরে ভিয়েনায় বসবাস শুরু করলেন, কিন্তু কয়েকমাস পরে মত বদল করে ফিরলেন স্বদেশে। ১৯৫৪-র বিশ্বকাপের কিছু পরে গ্রসিকসের ফুটবল-জীবনের পরিসমাপ্তি ঘটছিল যে অবস্থায়, সেখান থেকে আবার তিনি নতুন করে শুরু করলেন এবং আর এক দশক জাতীয় দলে প্রভুত্ব করার যোগ্যতা ফিরে পান। খেললেন ১৯৫৮ ও ১৯৫৭-র বিশ্বকাপেও। আন্তর্জাতিক ম্যাচে অংশ গ্রহণের রেকর্ডে বোজসিকের পরেই তাঁর স্থান হল। অবসরের পরে একাধিক প্রথম ডিভিশন দলকে কোচ করেন, কুয়ায়েতেও গেলেন দুবছরের জন্য ফুটবল প্রশিক্ষণ দিতে।

**গ্রিভস জিমি**—জন্ম ১৯৪০। ইংল্যাণ্ডের ফুটবল-ইতিহাসে জিমি গ্রিভসের মত এমন 'আনন্দদায়ক' খেলোয়াড় বিরল। তাঁর গোল করার ক্ষমতা বা পদ্ধতি ফুটবলের কোনো প্রচলিত ধারা বা ব্যাকরণ মানেনি। তাই ফুটবলের বিতর্কিত চরিত্রের মানুষ এই গ্রিভস। ৫১৭টি লীগ ম্যাচে গোল করেন ৩৫৭টি। অর্থাৎ গ্রিভসের স্থান রাউলে ও ডিনের পরেই। গ্রিভস ইংল্যাণ্ডের জাতীয় দলের ৫৭টি খেলায় নেমে ৪৪টি গোল দেন। এক্ষেত্রে তাঁর স্থান দ্বিতীয়, প্রথম ববি চার্লটন গ্রিভসের দ্বিগুণ খেলে গোলগুলি করেন। এছাড়াও গ্রিভসের কাপ ম্যাচে একটি গোল আছে, এবং আরও অসামান্য গোল নানা প্রতিদ্বন্দ্বিতা-মূলক ম্যাচে। গ্রিভসের উচ্চতা ও ওজন সাধারণ হলেও উরুদুটি ঠিক কুস্তিগীরের মত। আর গতি বিদ্যুতের মত। তাঁর বল কণ্ট্রোল ইনসাইড ফরওয়ার্ডের মত নয়, দেখলেই সকলে ধরে নিতেন এ উইঙ্গার বৈ নয়। গ্রিভসের নানাগুণের উপরে ছিল গোল করার অপূর্ব ক্ষমতা। দুই পা সমানে চলত। আর লক্ষ্য সর্বদা গোলের দিকে এবং ওই লক্ষ্যে পৌছতেন যে কোনো পজিশন থেকে। সবচেয়ে বড় কথা প্রতিটি পজিশনই বিপক্ষের কাছে যেন একেবারেই অজানা থাকত। ফুটবল মাঠের ভবিষ্যৎদ্রষ্টা বা পরমুহূর্তে কী হবে এমন নির্ভুল জ্ঞান জিমি গ্রিভস ছাড়া আর কারুর মধ্যে আজও দেখা যায়নি। রিবাউণ্ড বা সতীর্থের মিস-কিকের জন্যও তিনি প্রস্তুত থাকতেন। অবশ্য আরও বহু খেলোয়াড়কে ভাগ্যবান মনে হয়েছে, তাঁরা হঠাৎ হঠাৎ গোল করেছেন। কিন্তু ঠিক সময়ে, ঠিক যথার্থ পজিশনে দাঁড়াবার ব্যাপারে গ্রিভসের জুড়ি

আজও নেই। পেনাল্টি-সীমানার মধ্যে গ্রিভস ছিলেন 'জিনিয়াস'। তাঁর সম্পর্কে এই একটি শব্দই ব্যবহার করতে হয়।

কৈশোরেই জিমি গ্রিভসের মধ্যে 'ফুটবল তারকা' হওয়ার আভাষ মিলেছিল। তখন তিনি পূর্ব লণ্ডন ও চেলসিতে। স্কাউট জিমি টমসন নিয়ে যান জিমিকে স্ট্যামফোর্ড ব্রিজে। ওখানে সিনিয়র দলে নির্বাচিত হলেন ১৭ বছর বয়সে। কয়েক মরশুমে ১৩৩টি খেলায় শত গোল পূর্ণ করে ইংল্যাণ্ড জাতীয় দলে নির্বাচন লাভ করলেন। চেলসিতে মরশুমে ১৫৭টি লীগ ম্যাচে গোল করেন ১২৪টি। শেষ মরশুমে ৪১টি গোলের রেকর্ড করলেন। পরের মরশুমে (১৯৫৭) দলবদল করে ৮০ হাজার পাউণ্ডের বিনিময়ে গেলেন এ সি মিলান-এ।

কিন্তু সেখানে গিয়ে নিজেকে মানিয়ে নিতে পারলেন না। অন্যান্য ব্রিটিশ ফুটবলারের মতই ইতালীয় ফুটবল আবহাওয়ার সঙ্গে খাপ খাওয়াতে না পেরে ফিরলেন লণ্ডনে। যোগ দিলেন স্পার্সে এক লক্ষ পাউণ্ডের বিনিময়ে। জিমি গ্রিভস কখনও চ্যাম্পিয়নশিপ পদক পাননি ওখানে। পরে টটেনহামের পক্ষে ৩২২টি লীগ ম্যাচে ২২০টি গোল করেন। টটেনহামের এফ এ কাপ বিজয়ে গ্রিভস গুরুত্বপূর্ণ ভূমিকা নেন। পরের মরশুমে টটেনহাম জিতল কাপ উইনার্স কাপ। প্রথম ডিভিশনের খেলায় সেবার ৩৭টি গোল দিয়ে ক্লাবের রেকর্ড করলেন। আবার এফ এ কাপ জিতল। হোয়াইট হার্টলেনে গ্রিভসের খেলার শেষের দিকে মনে হত, ফুটবলে তাঁর যেন কিছুটা অনীহা। ফুটবলে আগে তাঁর যেমন অসম্ভব স্পৃহা ছিল, তাতে কিছুটা ঘাটতি দেখা দিল। ইতিমধ্যে বিশ্বকাপ দল থেকে তাঁকে বাদ রাখা হয়। এতে জিমি বেশ মুষড়ে পড়েন; তাঁর খেলা আরও আঘাত পেল। রামসে জিমিকে প্রাথমিক ভাবে বাদ রেখেছিলেন তাঁর 'শিন্' আহত থাকায়। অবশ্য বিশ্বকাপ শুরুর আগেই তাঁর আঘাত সেরে গিয়েছিল। ম্যানেজার আলফ রামসের বোধ হয় জিমি সম্পর্কে 'অ্যালার্জি' ছিল। তিনি ঘোষণা করলেন, জিমি গ্রিভস অপরিহার্য নয়। তবে তিনি স্বীকার করেন, 'ওর রেকর্ড বলে, দলে ওর অবশ্যই আসা উচিত।

সালে জিমি গ্রিভস দু লক্ষ পাউণ্ডের বিনিময়ে চলে গেলেন ওয়েস্ট-হামে, এবং ১৯৫৭-এর মরশুম শেষে ৩১ বছর বয়সে অবসরের সিদ্ধান্ত নেন। তিনি ফুটবল ছাড়লেন ব্যবসায়ে সুভবিষ্যৎ দেখে। হঠাৎ ফুটবল থেকে অবসর

নিয়ে তিনি লক্ষ লক্ষ ফুটবল-পাগলকে হতাশ করেন। কিন্তু বিপক্ষের ডিফেন্স ভেদ করে তাঁর তর-তর গতিতে শক্ত পায়ে এগিয়ে যাওয়া, গ্যালারি ও মাঠের প্রবল উত্তেজনার মধ্যেও মানস সরোবরের মত শান্ত থাকা এবং মুহুর্মুহুঃ গোলের সুযোগ করা ও বিদ্যুৎচমকের মত গোল দেওয়ার অসংখ্য ঘটনা দর্শকরা সহজে ভুলতে পারবেন কি ?

**ঘিঘিয়া আলসাইডস এডগার্দো**—জন্ম ১৯২৬। উরুগুয়ে জাতীয় দলের রাইট আউট ঘিঘিয়া ১৯৫০-এর বিশ্বকাপে শেষ ম্যাচে সমাপ্তির এগার মিনিট আগে জয়সূচক গোলটি করেন। উচ্ছোক্তা ব্রাজিল বঞ্চিত হল স্বদেশের মাটিতে বিজয়মালা পরা থেকে। ব্রাজিলের সব আশা ধূলিসাৎ হল ১-২ গোলে মারাকানা স্টেডিয়ামে হারায়। এর আগের ম্যাচগুলোয়ও দারুণ পরিশ্রমী ও বেগবান ঘিঘিয়া নিখুঁত ও ছোট ছোট সেণ্টারে বিপক্ষের ডিফেন্সকে বিপর্যস্ত করে তোলেন। শেষ ম্যাচে শিয়াফিনো ১-১ করেন ঘিঘিয়ার দৌড় ও চমৎকার সেণ্টার থেকেই। বিশ্বকাপের যে চারটি ম্যাচ খেলেন, তার প্রতিটিতেই একটি করে গোল দিয়েছিলেন।

ঘিঘিয়ার এই কৃতিত্ব ইতালির ফুটবল কর্মকর্তাদের দৃষ্টি আকর্ষণ করে এবং ১৯৫৪-য় ২৭ বছর বয়সে ঘিঘিয়া রোমায় যোগ দেন ও ১৯৫৭ পর্যন্ত ওখানে ছিলেন। ৩৪ বছরের সময় গেলেন ইতালির অন্যতম সেরা দল মিলানে। ঘিঘিয়ার সহায়তায় মিলান ১৯৫৭-তে হয় লীগ চ্যাম্পিয়ন। তারপর তিনি স্বদেশে ফিরলেন। সকলের ধারণা ছিল, ঘিঘিয়া এবার অবসর নেবেন। কিন্তু সব জল্পনা নির্মূল করে ডানবিয়ো-তে যোগ দিয়ে ১৯৫৭ পর্যন্ত খেলেন।

**জন চার্লস**—জন্ম ১৯৩১। ওয়েলসের চার্লসের মত এমন সুন্দর স্বাস্থ্যের ফুটবলার সচরাচর দেখা যায় না। তিনি যেমন প্রখর সেণ্টার হাফে, তেমনি সেণ্টার ফরওয়ার্ডেও। ইতালিতে পরিচিত হন 'ইল বুয়োঁ জায়গান্তে' বা 'জেণ্টল জায়াণ্ট' নামে।

জন চার্লসের দীর্ঘ জীবন অনেকটা স্ব-বিরোধী। ১৯৪৯-এ কৈশোরে খেলা শুরু লীডসে, খেলার সঙ্গে সম্পর্ক শেষ ১৯৫৭-এ হেরেফোর্ডের প্লেয়ার-ম্যানেজার-রূপে। সারা জীবনে ঘন ঘন পজিশন বদল করেছেন। মূলত ডিফেন্সের খেলোয়াড় হয়েও অ্যাটাকে চলে গেছেন। আবার ফিরেছেন ডিফেন্সে। কখনও বা দেখা গেছে পেনাল্টি-কিকের জন্য যেন একমাত্র চার্লসই উপযুক্ত ব্যক্তি। আবার কখনও কখনও তাঁকে কিছুই করতে দেওয়া হত না। তিনি কখনও

গায়ের জোরের ফুটবল পছন্দ করতেন না। আর এ নিয়ে তাঁকে কম সমালোচনা শুনতে হয়নি। বেশ ভাল্ খেলোয়াড়রূপেই চার্লসের খ্যাতি ছিল, কিন্তু কেমন ভাল? হুগি গ্যালাছারের সর্বগুণের সমাহার তাঁর মধ্যে ছিল কি? ইংল্যাণ্ডের প্রাক্তন আন্তর্জাতিক খ্যাতিমান ফুটবলার ইভান শার্প ৫০ বছর ফুটবল দেখার অভিজ্ঞতা থেকে জানান, নয় নম্বর হিসাবে নিজের কালে চার্লস সকলের সেরা, তবে চার্লসকে গ্যালাছারের পরে স্থান দেন। কিন্তু লটন বা ডিনের আগে রাখেন চার্লসকে। শার্প আরও স্পষ্ট করে জানান, চার্লস হয়ত একটু স্বল্প গুণসম্পন্ন, কিন্তু অন্যরাও চাইতেন চার্লস একটু খারাপ খেলুক। তা না হলে ওর সঙ্গে পেরে ওঠা দায় ছিল।

ইতালিতে চার্লস সকলের শ্রদ্ধাভাজন হন ঠাণ্ডা মেজাজ ও ক্রীড়া-কুশলতার জন্য। ওদেশের উত্তেজনাপূর্ণ ফুটবল আবহাওয়াতেও তাঁর খেলোয়াড়ী মনোভাব দর্শকদের মুগ্ধ করে প্রতিটি ম্যাচে। জুভেন্টাসে থাকাকালে তুরিণকে তিনবার চ্যাম্পিয়নশিপ প্রাপ্তিতে সাহায্য করেন। তারা ইতালিয়ান কাপ জেতে দুবার। ইতালিতে প্রতিপক্ষের প্রবল রক্ষণব্যূহ ভেদ করেও একশ'টির কাছাকাছি গোল দেন। রিয়াল মাদ্রিদকে তাদের নিজ মাঠে ইউরোপীয়ান কাপের খেলায় যারা প্রথম হারায়, চার্লস সেই দলেও ছিলেন। এই জুভেন্টাসই একটি ব্রিটিশ ক্লাবকে ( লিডস ) সবচেয়ে বেশি ট্রান্সফার ফি—৬৫ হাজার পাউণ্ড দিয়ে চার্লসকে নিয়ে যায়। তাঁর আগে আর কোনো ব্রিটিশ খেলোয়াড় ইতালিতে যাননি। আর এই প্রথম ব্রিটিশ খেলোয়াড় ইতালিতে অসাধারণ সফল হলেন।

মাত্র ১৮ বছর বয়সে জাতীয় দল ওয়েলসের হয়ে খেলেন। ওদেশের ফুটবল ইতিহাসে এত কম বয়সে আর কেউ জাতীয় দলে নির্বাচিত হননি। ১৯৫৮-র বিশ্বকাপসহ জাতীয় দলের পক্ষে ৩৮টি ম্যাচ খেলেন। ইতালিতে চলে গেলেও একাধিকবার অনুরোধ যায় ওয়েলসের পক্ষে খেলার জন্য, কিন্তু চার্লসের পক্ষে তা সম্ভব হয়নি। শুরুতে সেণ্টার হাফে ছিলেন, তারপর ফ্রাঙ্ক বাক্লের কঠোর প্রশিক্ষণে বড় হয়ে এগিয়ে যান অ্যাটাকিং লাইনে। ১৯৫৩-৫৪-য় ক্লাবে রেকর্ড হল ৪২টি গোল করায়। ১৯৫৫-৫৬ দিলেন ৩০টি এবং লিডস ইউনাইটেড প্রমোশন পেল প্রথম ডিভিশনে। ১৯৫৬-৫৭য় তাঁর ৩৮টি গোল প্রথম ডিভিশনের গোলদাতাদের তালিকার শীর্ষে স্থান পেল।

১৯৫৭-তে লিডস দ্বিতীয় ডিভিশনে নেমে যাওয়ায় চার্লসকে ইতালি থেকে

কিনে আনল। কিন্তু ইয়র্কশায়ারে তাঁর মন টিকল না, ফিরলেন ইতালিতে। এবার রোমায়, তারাও লিডসকে ৬৫ হাজার পাউণ্ড ট্রান্সফার ফি দিল। ইতালির ফুটবলে তাঁর দর বেড়েই চলল। ৩২ বছর বয়সে ফিরলেন স্বদেশে; প্রথম শ্রেণীর খেলা শেষ করলেন কার্ডিফের সঙ্গে। ইতিমধ্যে চার্লসের খেলা পড়ে গেল, ঘাটতি দেখা যায় দৌড়ে। কিন্তু তাঁর বল কণ্ট্রোল ও অন্যান্য কৌশলে ভাঁটা পড়েনি। ৬ ফুট ২ ইঞ্চি ও ১৪ স্টোনের এই চার্লস তখনও অপরাজেয়। দিনের পর দিন গোল করতে থাকেন হেডে। তাঁর চমৎকার পাস, জোরালো শট তখনও বিপক্ষের বিপদের কারণ।

শারীরিক গঠন, ক্রীড়াশৈলী এবং মাঠে অদ্ভুতভাবে শান্ত থাকা—এই সব মিলিয়ে চার্লসকে খাঁটি খেলোয়াড় বলা হত। প্রত্যেকের প্রতি সদয় এবং চার্লসের ব্যক্তিত্বও সকলের হৃদয় জয় করে নেয়। তবুও চার্লস কদাচিৎ সংবাদপত্রের শিরোনাম হয়েছেন। খেলার মাঠে তাঁর পতন দ্রুত হলেও যথার্থ ছিল। তিনি তো বহুদিন খেলেছেন। ইতালিতে গিয়েই তাঁর ফুটবল খ্যাতি তুঙ্গে ওঠে। হেরেফোর্ডে কিছুদিন খেলার পর অনুরোধ সত্ত্বেও পুরো সময়ের ম্যানেজার হননি, ও ধরনের কাজে আত্মনিয়োগের মত মেজাজ না থাকায়। শুরুতে করতেন ব্যবসা, তারপর চলে যান গাঁয়ে স্বনসিতে, জন্মস্থানের কাছাকাছি। ঘর-সংসারের দিকে নজর দিলেন। বেশি নজর চার ছেলের খেলার দিকে। ওদের একজন স্কুল-ছাত্রদের আন্তর্জাতিক রাগবিতে খেলে এসেছে।

**জঁকোয়েত রবার্ট**—জন্ম ১৯২৫। জঁকোয়েত তাঁর সমসাময়িক কালে ফ্রান্সের অন্যতম কুশলী সেণ্টার হাফ, সম্ভবত ফ্রান্সে তখন তিনি অদ্বিতীয়। ১৯৫৮-র বিশ্বকাপ সেমিফাইনালে তাঁর খেলা সমবেত দর্শকদের চমৎকৃত করে। ব্রাজিল জিতল ৫-২ গোলে। কিন্তু জঁকোয়েত থাকলে হয়ত অন্য ঘটনা ঘটত।

প্যারিসের নাগরিক জঁকোয়েতের রাইম-এর খেলা শুরু ১৯৪২-এ ১৭ বছর বয়সে। ৫৮টি আন্তর্জাতিক ম্যাচের প্রথমটি ইতালির বিরুদ্ধে ১৯৪৮ সালের ৪ এপ্রিল প্যারিসে। ইতালি জিতল ৩-১ গোলে। জঁকোয়েত বাদ পড়েন এর পরে এক বছরের জন্য। দ্বিতীয় খেলা রটারডামে হল্যাণ্ডের বিরুদ্ধে, এবারও পরাজয় ৪-১ গোলে, এবং খেললেন একই পজিশনে সেণ্টার হাফে। জঁকোয়েতকে তারপর নামানো হয় স্কটল্যাণ্ড ও ইংল্যাণ্ডের বিপক্ষে। দুটিতেই

হার হল ফ্রান্সের। এই সময় তিনি সর্দিতে আক্রান্ত হন এবং আন্তর্জাতিক ম্যাচে নামার জন্য ১৯৫১-র ফেব্রুয়ারি পর্যন্ত অপেক্ষা করতে হয়। আর সেবারই প্রথম জিতল জঁকোয়েতের ফ্রান্স ২-১ গোলে, ম্যাচ ছিল যুগোশ্লাভিয়ার সঙ্গে প্যারিসে। লুসানে ১৯৫৮-র বিশ্বকাপের খেলায় জঁকোয়েতের উপর নেতৃত্ব বর্তায়, কিন্তু মেক্সিকোয় দ্বিতীয় ম্যাচে তিনি খেলতে পারেননি।

তাঁর ফুটবল টেকনিক ফরাসীরা শুধু নয়, অন্যরাও বহুকাল মনে রাখবেন, বিশেষত শূন্যের বলকে অসাধারণভাবে কাজে লাগানোয়। ১৯৫৫-য় বেলফাস্টে অবশিষ্ট ইউরোপীয় দলে নির্বাচিত হন। ব্রিটেনকে এই দল ৪-১ গোলে হারায়। রাইম দলেও ছিলেন ১৯৫৬-য়। সেবার প্রথম ইউরোপীয়ান কাপ ফাইনালে রিয়াল মাদ্রিদের কাছে রাইম সামান্যের জন্য হারে। জঁকোয়েতের শেষ আন্তর্জাতিক ম্যাচ ১৯৬০-এ। মার্সাইয়ে ইউরোপীয়ান নেশনস্ কাপে ফ্রান্স ২-০ গোলে হারে চেকোশ্লোভাকিয়ার কাছে তৃতীয় স্থান নির্ণয়ের খেলায়। ১৯৬০ পর্যন্ত তিনি রাইমেই ছিলেন। তারপর স্ট্রাসবরগের ম্যানেজার হন। রাইম থেকেও অনুরূপ অনুরোধ আসে, কিন্তু পুরনো সতীর্থ রেমণ্ড কোপার সঙ্গে মতদ্বৈধতার জন্য ম্যানেজারশিপ নেননি।

**জর্জ বেস্ট**—জন্ম ১৯৪৬। উত্তর আয়ারল্যাণ্ডের জর্জ বেস্ট শুধু উইঙ্গার বা স্ট্রাইকার নন, অন্যতম সেরা স্কিমার। ফুটবল যেন তাঁর রক্তে, ফুটবলে যেন তাঁর জন্মগত অধিকার। তাঁর কালের সর্বাধিক জনপ্রিয় যেমন, তেমনি সর্বাধিক সমালোচিত ফুটবলার তিনি। খবরের কাগজে দিনের পর দিন তিনি এত খবর হতেন যে, ইংল্যাণ্ডের এক সংবাদপত্রের গ্রন্থাগারে তাঁকে নিয়ে দুই ডজনেরও বেশি বড় খাম ভরে যায় তাঁরই সম্পর্কিত কাটিংসে।

বেস্টের কী দৌড়, কী হাঁটা সব কিছুতেই যেন বৈশিষ্ট্য, আবার সব কিছুই সমালোচকদের খোরাক। কিন্তু সকলেই স্বীকার করেন: মুগ্ধ হওয়ার মত, হতবাক করে দেওয়ার মত এমন ফুটবল-প্রতিভা কমই মেলে। অসাধারণ ক্রীড়শৈলী তাঁকে কিংবদন্তীতে পরিণত করে কয়েক বছরের মধ্যেই। তাই তাঁর শ্রেষ্ঠত্ব নিয়ে ভোটাভুটির প্রশ্ন উঠতেই বিরোধিতা হয়, জর্জ বেস্ট ইজ অলওয়েজ অ্যাট হিজ বেস্ট, ওকে নিয়ে ভোটাভুটির কোনো প্রয়োজন আছে কি? এ প্রশ্ন বেস্ট নিজেও তোলেন।

বেস্ট যখন ২৬ বছর বয়সেই ফুটবল থেকে অবসরের সিদ্ধান্ত নিলেন, কিছু লেখক তখন বিস্মিত হন। আবার তিন সপ্তাহ পরে যখন তিনি

মত বদল করেন, তাতেও সামান্য সংখ্যক ব্যক্তি অবাক হয়েছিলেন। কেননা, জনসাধারণ জর্জ বেস্ট সম্পর্কে অবাক হওয়ার মত মানসিকতা হারিয়ে ফেলেছিলেন ইতিপূর্বে তাঁর ঘন ঘন অদ্ভুত আচরণ দ্বারা।

বেস্ট ফিরে এলেন স্বল্প কালের জন্যই। কিন্তু সেই প্রত্যাবর্তন যেন হল ফুটবলের প্রতি তাঁর অসম্ভব ক্ষিধে, যা ইতিপূর্বে তাঁর মধ্যে দেখা যায়নি। যাঁরা জর্জ বেস্টকে দেবতাজ্ঞানে পূজা করতেন, যাঁরা তাঁকে ঘিরে হৈচৈ করতেন তাঁদের ধারণা হয়েছিল, বেস্টের প্রতি সুব্যবহার করা হয়নি। বেস্ট মাঠে ফিরে এলেন আর্থিক লাভের জন্য। আগেই জানিয়েছি, তা অল্প সময়ের জন্য। ডিসেম্বরে আবার তিনি অদৃশ্য হলেন। ম্যাঞ্চেস্টার ইউনাইটেড তখন বেশ সংকটে। তারা প্রথম ডিভিশন লীগের সর্বনিম্নে, আর এই সময়ে বেস্ট আবার 'অবসর' নিলেন। এবার আর তাঁর প্রতি সহানুভূতি জানালেন না তেমন কেউ। বরং বেশির ভাগ লোক দুঃখ প্রকাশ করলেন বরখাস্ত ম্যানেজার ফ্রাঙ্ক ও' ফারেল ও তাঁর সহকারীদের জন্য। সহানুভূতি দেখালেন, যাঁরা ক্লাবকে অবনমন থেকে অব্যাহতির জন্য সংগ্রাম করছিলেন।

সন্দেহ নেই ব্যক্তিগতভাবে বেস্ট সম্পর্কে অনেক কিছু বলার ছিল, অনেক সমালোচনাও হয়েছে তাঁকে নিয়ে। কিন্তু তাঁর ফুটবল-জীবন নিয়ে সামান্যই বলেছেন সমালোচকরা, বলারও ছিল না তেমন কিছু। সন্দেহ নেই বেস্ট মাঝে মাঝে সতীর্থদের অত্যন্ত তাচ্ছিল্যভরে দেখতেন। বলতেন, ওরা আর এমন কি! দল যা খেলছে তা তো আমার জন্যই। সব সাফল্যের মূলে এই আমি। আর বলতেন, বল তো আমার সম্পত্তি, বিরুদ্ধ পক্ষের ওই জিনিসটি দখল করার কোন অধিকার নেই। নিজের সম্পর্কে বেস্টের এই অহংকারের যথেষ্ট হেতু ছিল। মাঠে নেমে যখন তিনি মনে করতেন—বল তাঁর দখলেই থাকবে, তিনি তা করতে পারতেন। বল নিয়ে এমন যাদু, এমন ক্ষমতা কদাচিৎ দেখা গেছে।

১৭ বছর বয়সে বেস্ট ম্যাঞ্চেস্টার ইউনাইটেডে যোগ দেন, অনেক পরে বেলফাস্টে চলে গিয়ে মন খারাপ হওয়ায় আবার ফেরেন ইউনাইটেডে। আসলে এই ক্লাবের জন্য সর্বদাই তাঁর মন কেমন করত, সব সময়ে কেমন যেন দুর্বলতা ছিল। ক্লাবও তাঁর উপর অগাধ আস্থা রাখত। বল নিয়ে তাঁর অপূর্ব দক্ষতা তাঁকে অপ্রতিদ্বন্দ্বী করে তোলে। এই বল নিয়েই বেস্ট বিপক্ষের যেকোনো ডিফেন্সকে চুরমার করে ফেলতেন। অবশ্য এজন্য তাঁর নানা গুণ

ছিল। তাঁর স্পিড, তাঁর প্রচণ্ড শট এবং সতীর্থদের পাসকে গোলে রূপান্তরিত করার অপূর্ব দক্ষতা তাঁকে ১৯৫৭ -তে প্রথম ডিভিশনে যুগ্মভাগে শীর্ষ গোলদাতার সম্মান দেয় ( ২৮টি গোল )। জর্জ বেস্টের অসীম সাহসিকতাই বিপক্ষের অকুতোভয়দের সঙ্গে সংগ্রামের মানসিকতা গড়ে দিয়েছিল। ফুটবলে এই সাহসিকতায় প্রয়োজন যে সর্বাধিক, তা তখনকার সমালোচকরা একবাক্যে স্বীকার করেন। সাধারণত গোল-মুখের জটলায় গোল হয় কমই, কিংবা তখন কে গোল করবে তা নিয়ে নিশ্চয়তা থাকে না। কিন্তু বেস্টের ভাগ্য এ ব্যাপারে সর্বদাই সুপ্রসন্ন ছিল।

প্রথম ডিভিশন লীগে প্রথম মরশুমেই বেস্ট উত্তর আয়ারল্যাণ্ড দলে মনোনীত হন এবং ১৯৫৭-র এপ্রিলে ওয়েলসের বিরুদ্ধে মাঠে নামেন। তখনও বেস্টের অষ্টাদশ জন্ম-দিবসের একমাস বাকি। তাঁর ২১ বছরে পূর্তির মধ্যে দুবার ইউনাইটেড লীগ চ্যাম্পিয়নের পদক পেল। ১৯৫৭-তে তিনি ম্যানেজার ম্যাট বুসবির আশা বাস্তবায়িত করলেন ইউরোপীয়ান কাপ জিতে। অতিরিক্ত সময়ের প্রথমার্ধে একক প্রচেষ্টায় গোল করে বেস্ট ওই সাফল্য এনে দেন। একথা সত্যি, বেস্ট হয়ত একক প্রচেষ্টায় ওই গোলটি করতে পারতেন না। কিন্তু ৪০ গজ দূর থেকে তিনি যেভাবে বল নিয়ে এগিয়ে যান ওইভাবে এগিয়ে গোল করা আর কারুর পক্ষে সেদিন সম্ভব ছিল না। আর স্বাভাবিকভাবেই জর্জ বেস্ট হলেন 'ইউরেপীয়ান ফুটবলার অফ দ্য ইয়ার'। হলেন স্বদেশেরও 'সেরা ফুটবলার'।

জর্জ বেস্ট তরুণ ও কিশোরদের কাছে হিরো এবং তাদের ফুটবল দেবতা হলেও কর্তৃপক্ষের সঙ্গে বারে বারে গণ্ডগোল সুদৃষ্টান্তের পরিচায়ক ছিল না। রেফারির সঙ্গে তর্কাতর্কি তো তাঁকে তিনবার মাঠ থেকে বার করে দেয়। কিন্তু এমন অবিচল খেলোয়াড় কদাচিৎ দেখা গেছে, আর সম্পূর্ণ সুস্থ না থেকে ক্লাব বা দেশের পক্ষে অনায়াসে খেলেছেন। ম্যাট বুসবি তাই বলতেন : ও আমার সোনার ছেলে। জর্জ এক পায়ে যা খেলে, অন্যরা দুই পা সর্বদা সচল ও সক্রিয় রেখেও তা পারে না। কিন্তু আইরিশদের দুর্ভাগ্য, এই খেলোয়াড়কে ঘিরে অনেক সময় সমালোচনার ঝড় উঠেছে, আর তিনিও ক্ষণে ক্ষণে মাঠ থেকে নিজেকে দূরে সরিয়ে নিয়েছেন।

৩৩০। লীগের এই খেলাগুলিতে গোল করেন ১৩১টি। শেষ পাঁচ মরশুমে ছিলেন ইউনাইটেডের সর্বোচ্চ গোলদাতা। আক্রমণভাগে তখন তাঁর সমতুল্য ছিলেন আরও দুজন 'ইউরোপীয়ান ফুটবলার অফ দ্য ইয়ার'—ববি চার্লটন ও ডেনিস ল। জর্জ বেস্ট জাতীয় দলের পক্ষে ৩০টি ম্যাচে গোল দেন ৯টি। শুরু থেকে শেষ ছিলেন উত্তর আয়ারল্যাণ্ড জাতীয় দলের অবশ্যদের তালিকায়। কিন্তু আহত থাকায় বা ক্লাবের স্বার্থে ১১টি আন্তর্জতিক ম্যাচ থেকে বঞ্চিত হন। মরশুমে ব্রিটিশ আন্তর্জাতিক চ্যাম্পিয়নশিপে উত্তর আয়ারল্যাণ্ডকে খাটো করেন অবসরের অজুহাতে।

জর্জ বেস্ট যে রকম অসাধারণ খেলতেন এবং যেভাবে তিনি ফুটবলের 'দেবতা' বনে গিয়েছিলেন, যেভাবে তাঁর খ্যাতি ছড়িয়েছিল, শান্ত থেকে তা বজায় রাখলে তিনি সবচেয়ে দামী ফুটবলার হতে পারতেন। সমগ্র ব্রিটেনের ফুটবল-পাগলদের কাছে সর্বকালের সেরা খেলোয়াড়ের সম্মান পেতেন। কিন্তু মাঝে মাঝে তাঁর উগ্র মেজাজ ওই সম্মান থেকে বঞ্চিত করে।

জর্জ বেস্ট কিন্তু ফটোগ্রাফারদের কাছে সবচেয়ে প্রিয় ছিলেন। ওঁরা বলতেন, বেস্টের কোনো ছবিই খারাপ হয় না। তা সেটি অ্যাকশান ছবিই হোক, হোক না চুপচাপ দাঁড়িয়ে থাকার ছবি—সব কটিই ক্যামেরা-ম্যানদের চিন্তাতীত ছিল। জর্জ বেস্ট তাই ব্রিটেনের সংবাদপত্র, টেলিভিশন ইত্যাদির ছবির অন্যতম 'সাবজেক্ট' ছিলেন। তাঁকে ঘিরে ব্রিটেনের পুরুষদের ফ্যাশন তৈরি হত। বল নিয়ে দ্রুত দৌড়ানো, গোল করা ইত্যাদি ঘটনা দর্শকদের মন থেকে দ্রুত মুছে যাবে না। তা তিনি মাঠে বা মাঠের বাইরে যত 'দুর্ব্যবহারই' করে থাকুন না। তিনি তাঁর প্রতিভা, দ্বারা দীর্ঘকাল বিশ্বের সর্বকালের অন্যতম সেরা ফুটবলাররূপে পরিগণিত হবেন। ফুটবল দ্বারা লক্ষ লক্ষ দর্শককে যে আনন্দ দিয়েছেন তিনি, তাই-ই জর্জ বেস্টকে সব দোষ ঢেকে রাখবে, সকলেই তাঁর খেলার গুণের জন্য শত অন্যায়কেও ক্ষমা করবেন।

**জাকারিয়াস যোসেফ**—জন্ম ১৯২৪। মৃত্যু ১৯৫৭। পঞ্চাশের দশকে হাঙ্গেরির সেরা দলের অক্লান্ত ডিফেণ্ডার জাকারিয়া অন্যদের তুলনায় অপেক্ষা-কৃত স্বল্প উজ্জ্বল হলেও, জাতীয় দল থেকে তৎকালে তাঁকে বাদ রাখার কথা কেউ ভাবতে পারতেন না। সাধারণত লেফট হাফে খেলতেন, কিন্তু বয়সের তুলনায় তিনি পরিণত ফুটবলার হন অনেক আগেই। তিন সদস্যের ডিফেন্স লাইনকে সমৃদ্ধ করতেন জাকারিয়া।

জাতীয় দলের পক্ষে জাকারিয়ার প্রথম খেলা ১৯৪৭-এ। হাঙ্গেরি দলে মোট অবতীর্ণ হন ৩৫ বার। কিন্তু ১৯৫৪-য় বিশ্বকাপ ফাইনালে পশ্চিম জার্মানীর কাছে পরাজয়ের পর জাতীয় দলে আর নির্বাচিত হতে পারেননি। অবসরের পর ফুটবল প্রশিক্ষণে আত্মনিয়োগ করেন। দশ বছর ওই কাজে লিপ্ত থাকেন আফ্রিকায় এবং অধিকাংশ কাল কাটান গুয়ানাতে।

**জাগালো, মারিও জোর্গে লোবো**—জন্ম ১৯৩১। ১৯৫৮ ব্রাজিল যখন বিশ্বকাপ জেতে, জাগালো তখন দলের লেফট হাফ। যখন তারা তৃতীয়বার জিতে জুল রিমে ট্রফি চিরতরের জন্য পেল জাগালো তখন দলের ম্যানেজার। ব্রাজিলকে বিশ্ববিজয়ী করার মূলে তাঁর এই কৃতিত্ব আরও উল্লেখ্য, কেননা ১৯৫৭ এর জুনে হয় বিশ্বকাপ ফাইনাল, আর জাগালো তার চারমাস আগে মার্চেও জানতেন না যে, তিনিই জাতীয় দলের কোচ হবেন মেক্সিকো বিশ্বকাপে।

হাতে সময় অত্যন্ত অল্প। জাগালো তবুও চ্যালেঞ্জ গ্রহণ করতে পিছপা হননি। খেলোয়াড়-জীবনে কঠোর অনুশীলন করে তিনি নিজের দৈহিক ওজন কিছুতেই বাড়তে দিতেন না। হালকা শরীর নিয়ে ভীষণ দ্রুতগতিতে ছুটে বেড়াতেন সারা মাঠ, তাই তাঁর নাম ছিল 'ফরমিঙ্গুইনা' ( ক্ষুদে পিঁপড়ে )। তাঁর খেলায় যাদু না থাকলেও কুশলী খেলোয়াড়রূপে জাগালোর পরিচিতি ছিল। ম্যানেজার হয়ে অতীতের সব কৌশল ও অভিজ্ঞতাকে কাজে লাগান। ১৯৫৮-র বিশ্বকাপে যাঁরা তাঁর আশেপাশে ছিলেন, ম্যানেজারের দায়িত্ব নিয়ে জাগালো তাঁদের প্রতিভাকে সক্রিয় করে তোলেন এবং প্রয়োগ করেন। অকপটে স্বীকার করতেই হবে জাগালোর উপস্থিতিতে ব্রাজিল দলে সংহতি ফিরে আসে। প্রত্যেকেই প্রাণ বিসর্জনে প্রস্তুত হন তৃতীয়বার বিশ্বকাপ জয়ের জন্য। সুতরাং মেক্সিকো রওনা হওয়ার আগে ব্রাজিলের খেলোয়াড়রা অকারণে বলতেন না তাঁকে 'ও ডিরিজেন্টে' ( দ্য ম্যানেজার )। ম্যানেজার হওয়ার সকলই গুণ তাঁর ছিল।

আমেরিকায় জাগালো অপেশাদার খেলোয়াড় ছিলেন। পেশাদার হন ওখান থেকে ফ্লেমেঙ্গোয় গিয়ে। তখন খেলতেন মিড-ফিল্ডে লেফট ইনে। কিন্তু পঞ্চাশের দশকের শুরুতে ব্রাজিলের একজন ইনসাইড ফরওয়ার্ডের বেশ প্রয়োজন দেখা দেয়। জাতীয় দলে প্রবেশের জন্য জাগালো তখন ভীষণ সচেষ্ট, সুযোগ পেয়ে চলে গেলেন লেফট উইং-এ। জাতীয় দলে প্রবেশের জন্য জাগালোকে

বেগ পেতেও হয়। কেননা, পেলে, কানহোটেরিও, মাওরিনো, এসকুরিনো ওই পজিশনে খেলছেন। জাগালোর দল ফ্লেমেঙ্গো উপর্যুপরি তিনবার (১৯৫৩-১৯৫৫) রিও লীগে চ্যাম্পিয়ন হল। এই ক্লাবে তিনি ছিলেন অপ্রতিদ্বন্দ্বী কিন্তু ব্রাজিল জাতীয় দলে তাঁর প্রধান প্রতিদ্বন্দ্বী পেলে। জাতীয় দলে জাগালোকে তাই রিজার্ভ তালিকায় থাকতে হল। জাতীয় দলে প্রথম খেলার সুযোগ পেলেন ১৯৫৮-য় বালগেরিয়ার বিরুদ্ধে প্রীতি ম্যাচে। তারপর বিশ্বকাপ বাহিনীতে নির্বাচিত হলেন।

'ভাগ্যবান' হিসাবেই জাগালো কিংবদন্তী হয়ে আছেন। আর তাঁর ভাগ্য-পরীক্ষা এই শুরু থেকেই। জাতীয় দলে রয়েছেন পেলে ও কানহোটেরিও। অর্থাৎ জাগালোর স্থান তৃতীয়। প্রশিক্ষণের সময় আহত হওয়ায় কানহোটেরিও শুরুতেই বাদ পড়লেন। ইতালিতে ইণ্টারন্যাজোনেলের সঙ্গে ট্রেনিং ম্যাচে পেলে আঘাত পেলেন। তখন জাগালোও ইতালিতে উপস্থিত জাতীয় দলের সঙ্গে। তাঁর ফুটবল-জীবনের মোড় ঘুরল। জাগালোর ফুটবল স্টাইলকে মানিয়ে নিতে ব্রাজিলকে তৈরি হতে হল। জাগালো কখনোই পেলের মত আক্রমণাত্মক ছিলেন না, কিন্তু ব্রাজিল দলে তাঁর গুরুত্ব কম হল না।

জাগালো মাঠে নেমে দুদিকে দুচোখ রাখতেন। খেলতেনও তদনুযায়ী। তাঁর এক চোখ থাকত অ্যাটাকে, বাকিটি ডিফেন্সে। ব্রাজিলের তৎকালীন ম্যানেজার ফিওলা বললেন জাগালো সম্পর্কে: ও আক্রমণ করে ৮০ মাইল বেগে আর রক্ষার কাজে ফেরে ঘণ্টায় ১০০ মাইল গতিতে। ফাইনালে সুইডেনের বিরুদ্ধে ক্ষণে ক্ষণে তিনি এই নজির স্থাপন করেন। সুইডেনে ১৯৫৮-র এই বিশ্বকাপ ফাইনালে প্রথমার্ধে তিনি ক্রসবারের ঠিক নিচ দাঁড়িয়ে হেড করে একটি গোল বাঁচান। দ্বিতীয়ার্ধে দলের চতুর্থ গোলটিও করেন এই জাগালো।

১৯৫৯-এ চলে গেলেন বোটাফোগোয় এবং ওদের জন্য লীগ চ্যাম্পিয়নের পদক আনতে সাহায্য করলেন। এবার আবার লেফট উইং-এ পেলের প্রধান প্রতিদ্বন্দ্বী তিনি। এবং আবার ভাগ্য তাঁকে সাহায্য করল। বিশ্বকাপের আগে রিও ডি জেনিরোতে ওয়েলসের বিপক্ষে খেলার সময় পেলে গুরুতর আহত হলেন। আর তাঁর বদলে জাগালোকে নেওয়া হল। বাষট্টির বিশ্বকাপ অনেকটা রক্ষণাত্মক হলো। তবুও ব্রাজিলের দ্বিতীয়বার বিশ্বকাপ জয়ে জাগালোর অবদান অনস্বীকার্য।

জাগালো ফুটবল থেকে অবসর নেন ৩৫টি আন্তর্জাতিক ম্যাচ শেষে। তারপর বোটাফোগো জুনিয়র দলের প্রশিক্ষণের দায়িত্ব নিয়ে ওই কাজে বেশ সফল হলেন। তাঁর দল লীগে রানার্স তে চ্যাম্পিয়ন হয়। এবার তাঁকে সিনিয়র দলের দায়িত্ব দেওয়া হল এবং রিও কাপ জিতলেন। পুনরায় রিও লীগের পদক পেল এবং ১৯৪৬-এ ব্রাজিল জাতীয় দলের দায়িত্ব প্রাপ্তিটা মোটেই উড়ে এসে জুড়ে বসার ব্যাপার নয়।

তাছাড়া এত অল্প সময়ে জাতীয় দলের দায়িত্ব নিয়ে নিজের পদ্ধতি খেলোয়াড়দের উপর চাপিয়ে দিয়ে তা কার্যকর করাও কম দুঃসাধ্য ব্যাপার নয়। অবশ্য সৌভাগ্যক্রমে ব্রাজিলের প্রতিটি খেলোয়াড় তখন দৈহিক সক্ষমতায় বেশ দড় ছিলেন। তিনি ঝুঁকি নেন টোস্টাওকে দলভুক্ত করে এবং ডিফেন্সকে শক্তিশালী করতে বেশি সময় কাটান। বিপক্ষকে প্রহরা ও প্রতিআক্রমণের ধাঁচও বদলালেন। ফাইনালে ইতালিকে ৪-১ গোলে হারায় ব্রাজিল এবং কর্তৃপক্ষ প্রমাণ করলেন সালধানাকে বাদ দিয়ে জাগালোর নিয়োগ যথার্থ হয়েছে।

অবাক হওয়ার কথা, এই জাগালোকে বোটাফোগো ১৯৪৬-এ বিদায় করে দেয়। কিন্তু সঙ্গে সঙ্গে লাভবান হল ফ্লুমিনেন্স। ১৯৪৬-এর শুরুতে ফ্লুমিনেন্স রিও কাপ জিতল, মরশুমের শেষদিকে দখলে আনল লীগ খেতাব। অবশ্য তিনি গেলেন ফ্লেমেঙ্গোয়। ১৯৪৬-এ পশ্চিম জার্মানীতেও গেলেন ব্রাজিলের ম্যানেজাররূপেই। কিন্তু জাগালো অতীত সাফল্য বা গৌরব অক্ষুন্ন রাখতে পারেননি।

**জাজিক ড্রাগন**—জন্ম ১৯৪৬। যুগোশ্লাভিয়ার উদীয়মান লেফট আউট জাজিক যেমন দ্রুত, তেমনি কুশলী। বল পেলেই তাঁর পায়ে মারাত্মক শট দেখা দেয়। অক্টোবরে জাজিকের বয়স যখন ২৬, তখনই ব্রাঙ্কো জেবেকের ৬৫ বার জাতীয় দলের পক্ষে খেলার রেকর্ডটি ম্লান করেন। ওই অক্টোবরে তিনি জাতীয় দলের নেতৃত্বও করেন ইংল্যাণ্ডের বিরুদ্ধে ওয়েম্বলিতে।

জাজিক রেড স্টারে যোগ দেন ১৯৪৬-তে। যুগোশ্লাভিয়ার পক্ষে প্রথম খেলেন জুনিয়র দলে। সপ্তমবার খেলার পর ১৯৪৬-তে রেড স্টারের সিনিয়র দলভুক্ত হন এবং দশটি মরশুমে তাদের পক্ষে ৫৫০টি ম্যাচ খেলেন। গোল দেন ২৩৯টি। জাজিক রেড স্টারে শুরুতে নিজেকে তৈরি করায় দিকে মনোনিবেশ করেন, যদিও কৈশোরেই শেষের দিকে তিনি তারকা বনে যান,

জনপ্রিয় হয়ে ওঠেন এবং প্রচুর প্রশংসা কুড়োন। কিন্তু কখনও তা নিয়ে অহংকার করতেন না, বরং বিনয় ও নম্রতার সঙ্গে সকলের কথা মেনে চলতেন। এই দশ বছরে চারটি লীগ পদক ও চারটি কাপ বিজয়ের পদক জেতেন। এছাড়াও জয় করেন একাধিক আন্তর্জাতিক সম্মান। তিনবার ফিফা ও উয়েফা দলেও নির্বাচিত হন। যুগোশ্লাভ জাতীয় দলে তাঁর প্রথম খেলা ১৯৪৬-তে ইংল্যাণ্ডের বিরুদ্ধে বেলগ্রেডে। তখন বয়স সাড়ে আঠার এবং লেফট-উইংই তাঁর পজিশন।

জাজিক বিপক্ষের গোলের কাছেই সর্বাধিক বিপজ্জনক, বিশেষ করে 'ডেড্ বল' পেলে তো কথাই নেই। মরশুমে রটারডামে ইউরোপীয়ান চ্যাম্পিয়নশিপের কোয়ালিফাইং ম্যাচে নেদারল্যাণ্ডসের দেওয়াল ভেদ করে জাজিকের ব্যানানা কিকেই এবং যুগোশ্লাভিয়া মূল্যবান পয়েণ্ট সংগ্রহ করে। এর আগের বারের চ্যাম্পিয়নশিপে ফ্লোরেন্সে তাঁর গোলেই ইংল্যাণ্ড পরাস্ত হয়।

জাজিকের গোল করার গুণাবলীর উন্মেষ ঘটে রেড স্টারে থাকা কালেই। তাঁরই নিখুঁত ক্রসিং-এ সেণ্টার ফরওয়ার্ড লাজারেভিক পাঁচবার লীগে সর্বোচ্চ গোলদাতা হন। ইউরোপীয়ান কাপে জাজিকের ভাগ্য যেন তেমন সুপ্রসন্ন ছিল না। মরশুমে দ্বিতীয় রাউণ্ডে ভোরওয়ার্টসের বিরুদ্ধে খেলার দিনে বিপক্ষের জনৈকের ফাউলে জাজিক গুরুতর আঘাত পান, তবুও সেদিন খেলা থেকে ওঁকে নিবৃত্ত করা যায়নি। নিজের মাঠে রেড স্টার জিতলেও, ভোরওয়ার্টসের মাঠে বেশি গোলের ব্যবধানে হেরে রেড স্টার বিদায় নেয়। পরের মরশুমে পূর্ব জার্মানীর কার্ল জেইস জেনার বিরুদ্ধে সর্বপ্রথম তিনি মাঠ থেকে বহিষ্কৃত হলেন রেফারির সঙ্গে তর্কের জন্য। এরপর চারটি ম্যাচে সাসপেণ্ড হওয়ায় সেমিফাইনালে খেলতে পারলেন না পানাথিনাইকোসের বিরুদ্ধে এবং রেড স্টার হারল। সত্যি বলতে কি জাজিক কখনও বিপক্ষের ব্যাকের প্ররোচনায় উত্তেজিত হতেন না। তাঁর চোখে-মুখে কোনো প্রতিক্রিয়াই দেখা যেত না।

এর মরশুমে জাজিকের খেলায় কিছুটা ঘাটতি দেখা যায়। সম্ভবত তাঁর পিঠের ব্যথাই এর মূলে। কিন্তু খেলা পড়ে যাওয়ায় তাঁর ক্লাব তাঁর সঙ্গে নতুন চুক্তি করতে গররাজি হয়। অথচ যুগোশ্লাভ ফুটবল আইনের ধারানুযায়ী জাজিকের পক্ষে অন্য দেশে যাওয়া সম্ভব ছিল না। ক্লাব চুক্তি পুনর্নবীকরণ না

করলেও জাজিক নিজের ব্যবসা থেকে প্রথম শ্রেণীর যে কোনো ফুটবলারের মত অর্থ পেতেন। ব্রাজিলের ইণ্ডিপেণ্ডেন্স কাপে যুগোশ্লাভিয়ার আটটি ম্যাচেই তিনি খেললেন এবং আর্জেন্টিনার বিরুদ্ধে তাঁর গোলেই যুগোশ্লাভিয়া তৃতীয় স্থান পেল। মিউনিখে ১৯৪৬-এর বিশ্বকাপে জাজিককে বাদ রেখে যুগোশ্লাভ দল গঠিত করা সম্ভব ছিল না এবং প্রতিটি ম্যাচেই তিনি বিপক্ষের ডিফেন্সকে নাস্তানাবুদ করেন।

**জাটকো কাজোওস্কি**—জন্ম ১৯২৩। ক্ষুদে উইং-হাফ জাটকো ১৯৫০ ও ১৯৫৪-র বিশ্বকাপে যুগোশ্লাভ জাতীয় দলের নেতৃত্ব করেন। স্বদেশে ও বিদেশে জাটকো অপেক্ষা 'চিক' নামে সমধিক খ্যাত ছিলেন। জাতীয় দলের পক্ষে মোট খেলেছেন ৫৭ বার, পার্টিজানে ছিলেন ১০ বছর। তখন দু'বার লীগ চ্যাম্পিয়ন হন। ১৯৫২-য় ইংল্যাণ্ডের বিরুদ্ধে অবশিষ্ট ইউরোপ দলে খেলেন, তখন ফুটবল-বিশেষজ্ঞদের মতে তিনি ছিলেন সেরা লেফট-হাফ।

১৯৫৫-য় অবসর নিয়ে প্রথম ইজরায়েল ও পরে তুরস্কর ট্রেনার নিযুক্ত হন। এছাড়াও নটি মরশুম ছিলেন জার্মানীতে। একাধিক চ্যাম্পিয়ন দল তাঁরই হাতে গড়া। বেয়ার্ন মিউনিখকে তিনি বিশ্বের অন্যতম সেরা দলে পরিণত করেন। মুলার, বেকেনবাউয়ের প্রভৃতি সেরা সেরা খেলোয়াড়ও তাঁরই সৃষ্টি। ১৯৪৬ সালে তাঁর যে আত্মজীবনী বের হয়, তাতে তিনি নিজেকে বিশ্বের সবচেয়ে দামী ট্রেনার বলে দাবি করেন।

ফুটবলের জন্য তিনি সর্বদাই পরীক্ষা-নিরীক্ষা করতেন অত্যন্ত উৎসাহ নিয়েই। কিন্তু একগুয়েমী একাধিকবার তাঁর অমঙ্গল ডেকে এনেছে। আর এই দোষই তাঁকে ১৯৪৬ সালে ডায়নামো জাগরেবের প্রশিক্ষণ দায়িত্ব থেকে বরখাস্ত করে। ওই দলের সমর্থকরা মাঠে এসে বলতে থাকেন, 'হামবড়া লোকটি কোথায়, যিনি কোনো সুফল ফলাতে পারেননি?'
জার্মানীতে ফিরে প্রথম এফ সি নুরেমবার্গের দায়িত্ব নেন।

**জামোরা রিকোর্ডো**—জন্ম ১৯০১। স্প্যানিশ ফুটবলে এমন আদর্শবান খেলোয়াড় আজও দেখা যায়নি। খেলার গুণেও তিনি সবার উপরে। তাঁর আমলে ধর্মীয় অনুষ্ঠানের মত ফুটবল সারা স্পেনে শ্রদ্ধা পেত এবং গড়ে ওঠে জামোরা ঘরাণার ফুটবল। অথচ গোলরক্ষকদের সচরাচর যেমন লম্বা হওয়া প্রয়োজন, জামোরা তেমন ছিলেন না। কখন কীভাবে কোথায় দাঁড়াতে হবে দূর থেকে বলের আনাগোনা দেখেই উপলব্ধি করতেন

অদ্ভুত অভিজ্ঞতা ও আন্দাজে। স্পেনের পক্ষে তাঁর প্রথম খেলা ১৯২০-র ওলিম্পিকসে। ১৯৩০-এ অবসরের আগে পর্যন্ত স্পেন জাতীয় দলে তাঁর স্থান হত সকলের আগে। জাতীয় দলে ৬৯ বার খেলেন, এর মধ্যে ৪৬ বার সিনিয়রে। স্পেনে আজও এটি রেকর্ড। তাঁর অন্যতম সেরা খেলা ১৯৩৪-এর বিশ্বকাপে। দ্বিতীয় রাউণ্ড তথা কোয়ার্টার ফাইনালে ইতালির বিরুদ্ধে স্পেনকে প্রায় জয় এনে দিয়েছিলেন দারুণভাবে উৎসাহ দিয়ে। তিনি শুধু মুষড়ে পড়েন যখন ইতালি ১-১ করল; তারপরই তিনি আহত হলেন বিপক্ষের ফাউলে। রিপ্লেতে তিনি খেলতে পারলেন না, ফলে ইতালির জয় হল। জামোরার সেরা খেলা সম্ভবত ১৯৩১-এ হাইবারিতে ইংল্যাণ্ডের বিরুদ্ধে। তখন তিনি সেখানে নেমেছেন বিশ্বের সেরা গোল-রক্ষকের দম্ভ নিয়ে। কিন্তু ডিক্সি ডিন বাহিনী সাত গোলে পরাস্ত করেন।

জামোরা ১৯১৬ থেকে ১৯১৯ পর্যন্ত এস্পানোলে খেলেন, ১৯২০ ও ১৯২১ সালে যান বার্সিলোনায় এবং ১৯২২-এ আবার ফেরেন এস্পানোলে। ১৯৩০-এ গেলেন রিয়াল মাদ্রিদে রেকর্ড ফি নিয়ে। রিয়াল তখন দু'বার লীগ চ্যাম্পিয়ন হয় ও দু'বার কাপ জেতে। অবশ্য তাঁর সময়ে বার্সিলোনা ও এস্পানোল একবার করে কাপ জিতেছিল।

১৯৩৯-এ গৃহযুদ্ধ শেষে হলেন আটলেটিকো মাদ্রিদের ম্যানেজার। দ্বিতীয় বিশ্বযুদ্ধের পরে একাধিক ক্লাবের ম্যানেজারশিপ নেন। তার অন্যতম এস্পানোল। জামোরা যখন ফুটবল-তুঙ্গে ছিলেন, তারপর প্রায় ৪৫ বছর কেটেছে, কিন্তু স্প্যানিশ ফুটবলে জনপ্রিয়তায় এখনও তিনি শীর্ষস্থান দখল করে রয়েছেন।

**জিজিনো**—জন্ম ১৯২১। ব্রাজিলের এই রাইট-ইনের পুরোনাম টমাস সোরেস ডা সিলভা। রাইট-ইন ছিলেন ১৯৫০-এর বিশ্বকাপে ব্রাজিলের দীপ্যমান ফরওয়ার্ড লাইনেও। চমৎকার বলপ্লেয়ার, সারামাঠ বিচরণকারী পরিশ্রমী এই খেলোয়াড়কে ১৯৫৬ সালে ৩৫ বছর বয়সেও ব্রাজিল জাতীয় দলে খেলার আহ্বান জানানো হয়।

ফুটবলের শুরুতে অপেশাদার খেলোয়াড় ছিলেন নিতারোই দলে, ১৮ বছর বয়সে যোগ দেন তারকাখচিত ফ্লেমেঙ্গোয়। এই দলে থেকে উপর্যুপরি তিনবার লীগ জিতে হ্যাটট্রিক পদকও পান ১৯৫৭-য়। পরের বছর একটি মরশুমের জন্য গেলেন সাওপাওলোয়। ফুটবলাররূপে জিজিনোর শেষ খেলা

চিলির আউডক্সে। ওখানে খেলার সঙ্গে ম্যানেজারশিপের দায়িত্বও নেন। এর পরে দায়িত্ব গ্রহণ করেন ভাস্কো-ডা-গামা-র।

**জিটো**—জন্ম ১৯৩২। মাঝমাঠে ব্রাজিলের অন্যতম এই সেরা খেলোয়াড়ের পুরোনাম জোসে এলি ডে মিরাণ্ডা। ১৯৫৮-র বিশ্বকাপে জিটো শ্রেষ্ঠত্বের পরিচয় দেন। আধুনিক ব্রাজিল ফুটবলে মিড-ফিল্ডে ডিডি-জিটোর মত এমন সুন্দর বোঝাপড়ার জুটি আর দেখা যায়নি। নব নব পরিকল্পনা রচনা দ্বারা এঁরা ব্রাজিলকে ১৯৫৮-য় ও১৯৪৬-তে বিশ্বকাপের বিজয়মালা এনে দেন।

জিটোর ফুটবল শুরু স্ট্রাইকাররূপে সাওপাওলোর দ্বিতীয় ডিভিশনে এসপোর্টে ক্লাবে টাউবেটে, ১৯৫২-য় স্যাণ্টোস যখন কিনে নেয় তখন তিনি তাদের রিজার্ভে। ১৯৫৫-য় প্রথম লীগ পদক প্রাপ্তির বছরে খেলতেন বিভিন্ন পজিশনে—কখনও ফুল-ব্যাক, কখনও স্ট্রাইকার এবং কখনও বা মাঝমাঠে। তবে ওইবারই উইং-হাফে, বিশেষ করে বাঁদিকই তাঁর প্রথম পছন্দ ছিল। পরে ওই পজিশনও বদল করেন। দু'বছর বাদে দক্ষিণ আমেরিকান চ্যাম্পিয়নশিপে প্রথম নামলেন ব্রাজিল দলে; জিটো বেশ ভাল খেললেও তাঁর পজিশনে এডসনই ছিলেন তখনকার সেরা।

জাতীয় দলে এরপর তাঁর ডাক পড়ে ১৯৫৮-র বিশ্বকাপের জন্য। সুইডেনগামী ওই দলে অবশ্য জিটোর স্থান আবার রিজার্ভ তালিকায়। কেননা ডিনো তখনও দারুণ খেলছেন। তবে রাশিয়ার বিরুদ্ধে তাঁকে নামানো হল এবং জিটোর চমৎকার খেলা সকলের দৃষ্টি কেড়ে নিল, আর তাঁকে কেউ হেলাফেলা করার সাহস পেলেন না। প্রতিটি ম্যাচেই জিটোর খেলা উন্নত হতে থাকে। ডিডিকে সকলেই মাঝমাঠের রাজা আখ্যা দিলেও, জিটো তাঁর চাইতে খুব পিছিয়ে ছিলেন না। ১৯৬২-র বিশ্বকাপে জাতীয় দলে আবার সুযোগ পেতেই জিটো দেখালেন, তিনি আরও কুশলী। দ্রুত চলাফেরায় মনে হচ্ছিল তাঁর বয়স যেন কমে গেছে। এই সময়ে তাঁর প্রতিদ্বন্দ্বী ছিলেন ফ্লেমেঙ্গোর উদীয়মান ও কুশলী খেলোয়াড় ডিকুইনা। বাষট্টির বিশ্বকাপ দলে কাকে নেওয়া হবে এই প্রসঙ্গে এঁদের দুজনের নৈপুণ্য নিয়ে নির্বাচকদের মধ্যে বেশ সমস্যা দেখা দেয়। ডিডির পছন্দ ছিল জিটোকে। তিনি জানান: আমার কাছে জিটো থাকলে অনেক সুবিধা হবে ব্রাজিলের। চিলিতে জিটো দারুণ খেললেন। মাঝমাঠে সেবারের বিশ্বকাপে নিঃসন্দেহে তিনি সেরা ছিলেন। ফাইনালে চেকোশ্লোভাকিয়ার বিরুদ্ধে দ্বিতীয় গোলটি তাঁরই।

ব্রাজিল জাতীয় দলে জিটোকে নির্বাচিত করে তাঁর তৎপরতা। বল নিয়ে থামোকা সময় নষ্ট নয়, যা করার নিখুঁতভাবে দ্রুত করাই তাঁর বৈশিষ্ট্য ছিল। দলের নেতৃত্ব দেওয়া তাঁর স্বভাবের সঙ্গে মিশে ছিল। অধিনায়ক না হয়েও তিনি সর্বদা সতীর্থদের উৎসাহ দিতেন, মাঠের মধ্যে গোটা দলকে সংগঠন করতেন, বলতেন বিপক্ষের বিরুদ্ধে কী স্ট্রাটেজি নিতে হবে। ইংল্যাণ্ডে
তে জিটো বিশ্বকাপ দলে সুযোগ পাননি মাংসপেশীতে টান ধরায়। তাই তাঁর খেলা ভীষণভাবে ব্যাহত হয়। কিন্তু এতেও তিনি ভেঙে না পড়ে জাতীয় দলের সংগঠনে আত্মনিয়োগ করেন। তে তিনি খেলা থেকে অবসর নিলেও খুব কম খেলেননি। স্যাণ্টোসের পক্ষে নেমেছেন ৭০৬টি ম্যাচে, জাতীয় দলে খেলেছেন ৫৩টি ম্যাচে। দু'বার বিশ্বকাপ জয় ছাড়াও স্যাণ্টোসের জন্য নানা সম্মান জিতে ফেরেন। স্যাণ্টোস লীগ চ্যাম্পিয়ন হয় ১৯৫৮, ১৯৬০
। চারবার জেতে ব্রাজিল কাপ। দু'বার জেতে দক্ষিণ আমেরিকান কাপ ও বিশ্ব ক্লাব চ্যাম্পিয়নশিপ।

**জিনো কলৌসি**—জন্ম ১৯১৪। ইতালির ফুটবল দর্শকরা যখন হা-পিত্যেশ করছেন লেফট-উইং-এ রায়মণ্ডো ওরশির উত্তরাধিকারী পেতে, কলৌসি যেন তখন ওঁদের প্রার্থনা পূর্ণ করেন। দ্রুত, বুদ্ধিদীপ্ত ও ডাইরেক্ট ফুটবলে ওস্তাদ কলৌসি ২৬টি আন্তর্জাতিক ম্যাচে ১৫টি গোল করে নিশ্চয়ই প্রথম শ্রেণীর খেলোয়াড়ের প্রমাণ দিয়েছেন। তাঁর শান্ত মেজাজ গুরুত্বপূর্ণ ম্যাচগুলির সংকটক্ষণে সবচেয়ে কার্যকর ছিল। ফ্রান্সে ১৯৩৮-এর বিশ্বকাপে যে তিনটি ম্যাচে খেলেন, তার প্রতিটিতেই গোল করেন। চারটি গোলের দুটিই ফাইনালে হাঙ্গেরির বিরুদ্ধে।

ইতালি জাতীয় দলের ম্যানেজার ভিট্টরিও পোজো এই কলৌসি সম্পর্কে লেখেন: 'কলৌসিকে সুপার-ফাইন শ্রেণীভুক্ত করা যায় না, সে যার উত্তরাধিকারী সেই ওরশির মত বিচক্ষণতাও তার মধ্যে দেখিনি। তবে তার দুরন্ত স্পিড এবং পেনাল্টি-অঞ্চলে অত্যন্ত ঠাণ্ডা মাথায় খেলা অতুলনীয়। সে কখনও সুযোগ নষ্ট করেনি, অন্ধভাবে একটিও শট করেনি গোলে। কলৌসি সর্বদাই এমন জায়গায় বল বসিয়ে গোলে মারত নিখুঁতভাবে যে, কোনো গোলরক্ষকেরই বোঝার সাধ্য ছিল না কোন্ অ্যাঙ্গেল থেকে বল আসছে কীভাবে। এদিক থেকে মিজ্জা ও পিওলার মতই কলৌসি ছিল ম্যাচ-জিতিয়ে।'
এ ব্যাপারে কলৌসি প্রকৃত ট্রিয়েসটিনোস। ম্যাচের শুরুতে কোনো কোনো

বিপক্ষের সঙ্গে তাঁর রাশ টেনে ধরার প্রয়োজন ছিল। পরে দরকার মত কলৌসি তাঁর ড্রাইভ ও অতি উৎসাহকে যথাযথভাবে প্রয়োগ করতে পারতেন খেলার সঙ্গে নিজেকে মানিয়ে নিয়ে।

এমন ফুটবলারও বিশ্বকাপের শুরুতে ইতালি দলে খেলার সুযোগ পাননি। নরওয়ের বিরুদ্ধে উদ্বোধনী ম্যাচে তাঁর জায়গায় নামে ফেরারিস-২। ওই ম্যাচে ইতালি অতিকষ্টে জেতে এবং পরের ম্যাচে ফ্রান্সের বিরুদ্ধে কলৌসিকে সুযোগ দেওয়া হয়। প্রথমে গোল করে তো বটেই, চমৎকার খেলে স্থায়ী হয়ে গেলেন দলে। কলৌসি জাতীয় দলে প্রথম খেলেন ১৯৩৫-এ প্রথমে চেকোশ্লোভাকিয়ার বিরুদ্ধে এবং শেষ আন্তর্জাতিক ম্যাচ মিলানে ১৯৪০ সালে জার্মানীর সঙ্গে। ইতালি এই ম্যাচে ৩-২ গোলে জেতে। আর কলৌসিও এই শেষ ম্যাচে গোল করে নিজ গৌরব অক্ষুণ্ণ রাখেন।

**জিবর জল্টান**—জন্ম ১৯২৯। ১৯৫০-এর দশকে হাঙ্গেরির 'ম্যাজিক ম্যাগিয়াস' দলের লেফট-উইঙ্গার গোলদাতা। ১৯৪৯ থেকে ১৯৫৬ পর্যন্ত জাতীয় দলে ৪২টি ম্যাচে নেমেছেন, গোল করেছেন ১৭টি। বিশ্বের সেরা খেলোয়াড়দের তালিকায় জিবরের নাম থাকলেও ভীষণ খেয়ালী ছিলেন, আর যখন খুশি আইন ভঙ্গ করতেন।

জিবরের খেলা শুরু পশ্চিম হাঙ্গেরির দানিয়ুবে—কোমারম ক্লাবে। ফেরেঙ্কভারোস ওঁকে ছাড়িয়ে নিয়ে কোমারমকে খুশি করতে তাদের মাঠের চতুর্দিকে উঁচু বেড়া বানিয়ে দেয়। আজও ওই বেড়া 'জিবর রেলিং' নামে শোভা পাচ্ছে। ১৯৪৯-এ ফেরেঙ্কভারোস দলের সঙ্গে জিবর একটি চ্যাম্পিয়নশিপ পদক জেতেন, গোল করেন ১৮টি এবং এই কৃতিত্ব তাঁকে জাতীয় দলে নির্বাচন এনে দেয়। কিন্তু পরের আন্তর্জাতিক ম্যাচগুলিতে যখন নামেন, তখন তিনি হনভেড দলে। এই সময়ে তাঁর ফুটবল-প্রতিভা যথার্থ পরিণতি লাভ করে। যেমন স্পীড, তেমনি ড্রিবলিং ও বিপক্ষকে তাচ্ছিল্য করে গোল দেওয়ার অসাধারণ ক্ষমতা। পঞ্চাশের দশকে হাঙ্গেরির শ্রেষ্ঠ দলে তিনি যোগ্য ভূমিকাই নিয়েছিলেন।

জিবর মাঠে নেমে বিদ্যুৎগতিতে জায়গা বদল করতে ভালবাসতেন, আঁকাবাঁকাভাবে ক্রস করতেন বা টাচ-লাইন ধরে ছুটতেন। হাঙ্গেরি যে দুটি ম্যাচে ইংল্যাণ্ডকে ৬-৩ ও ৭-১ গোলে পর্যুদস্ত করেছিল, নিঃসন্দেহে সেই দুটিই জিবরের স্মরণীয় খেলা। ওয়েমব্লির ম্যাচে তাঁকে যে দায়িত্ব দেওয়া

হয়েছিল, কদাচিৎ কোনো উইঙ্গার তা পালন করতে পারেন। তাঁর উপর দায়িত্ব ছিল; যেভাবেই হোক স্ট্যানলি ম্যাথিয়ুসকে রুখবে। বুদাপেস্টে ফিরতি খেলায় প্রথমার্ধে তিনি বিশেষ কিছু করতে পারেননি। তবে দ্বিতীয়ার্ধে ইংল্যাণ্ডের পরম পরাক্রমশালী ডিফেন্সকে তছনছ করেন উইং দিয়েই।

কোচ গুস্তাভ সেবেস ভালভাবেই জানতেন, চঞ্চল জিবর সর্বদাই পজিশান বদল করে। তবুও ১৯৫৪-র বিশ্বকাপ ফাইনালে তাঁকে রাইট উইং-এর দায়িত্ব দিলেন। এই পজিশনে জিবর মোটেই উপযুক্ত ছিলেন না। বিশেষজ্ঞরা বলেন, ফাইনালে জার্মানীর বিরুদ্ধে হাঙ্গেরির পরাজয়ের অন্যতম কারণ এটি। জিবর সেমিফাইনালে উরুগুয়ের বিপক্ষে গোল করেন, ফাইনালেও গোল দিয়েছিলেন। হনভেডের পক্ষে তিনি চারটি লীগ চ্যাম্পিয়নশিপ পদক জেতেন। ১৯৫৫-য় ২০টি গোল দিয়ে যুগ্মভাবে সর্বোচ্চ স্কোরার ছিলেন।

১৯৫৬-য় জিবর জাতীয় দলের সঙ্গে যখন বিদেশে সফর করছিলেন, তখনই দেশে বিপ্লবের কথা শুনে বিদেশে অবস্থানের সিদ্ধান্ত নেন। কিন্তু নানা সমস্যা দেখা দেয়। ইতালীর ফুটবল অ্যাসোসিয়েশন অসম্মতি জানাল রোমার পক্ষে সই করতে। জিবর তাই বার্সিলোনায় যোগ দিলেন। ১৯৬০-এ বার্সিলোনার সঙ্গে জিতলেন ফেয়ার্স কাপ। দ্বিতীয় দফার খেলায় ফাইনালে বার্মিংহামের বিরুদ্ধে বার্সিলোনা যে ৪-১ গোলে জেতে তার দুটি ছিল জিবরের। ১৯৬১-তে ইউরোপীয়ান কাপ ফাইনালে বেনফিকার বিরুদ্ধে ৩-২ গোলে জিতল, এরও একটি গোল জিবরের। ফুটবল-জীবনের অন্তিম পর্বে ছিলেম স্প্যানিশ ক্লাবে। তার আগে অবশ্য স্বল্পকালের জন্য কানাডা যান। তবে সবশেষে পুনরায় বার্সিলোনায় ফেরেন।

**জিলমার**—জন্ম ১৯৩০। পুরোনাম জিলমার ডস স্যাণ্টোস। ১৯৫৮ ও বিশ্বকাপ ফাইনাল সহ জিলমার অত্যন্ত কৃতিত্বের সঙ্গে ব্রাজিলের গোলরক্ষা করেছেন একশ' বার। সমকালে গ্রসিকস ও লেভ [illegible]াসিন ছাড়া আর কারুর এত দীর্ঘ অভিজ্ঞতা নেই।

জিলমারের অসাধারণ গোলরক্ষা শুরু স্যাণ্টোসের জাবাকুয়ারার বালক সংঘে। ১৯৪৯ পর্যন্ত ওই ক্লাবেই তাঁর বল ধরা ক্রমশঃ উন্নতির দিকে যায়। ১৯৫০-এ সই করলেন সিনিয়র দলে। কৈশোরে অত্যন্ত কৃতিত্ব শুধু নয়, গোল-রক্ষণে যে কত ঠাণ্ডা মাথার দরকার তাও দেখালেন ফুটবল-বিশেষজ্ঞদের, এই

মেজাজই পরবর্তীকালে তাঁকে শ্রেষ্ঠ গোলরক্ষকে পরিণত করে। একটি বল ধরতে হয়ত ভুল করেছেন, কিংবা অকারণে দূরে এগিয়ে এসেছেন। তবুও পরের মুহূর্তে ওই ভুলের কথা বিস্মৃত হয়ে প্রস্তুত করেছেন নিজেকে। কেননা, পরের বল যে আরও বিপজ্জনক! জিলমার তাঁর এই মানসিকতা দলের সকলের মধ্যে ছড়িয়ে দিতেন প্রতিদিন। দলের সকলের উপর তাঁর অসম্ভব প্রভাবও ছিল।

১৯৫১-য় কোরিন্থিয়ান্স তাঁকে জাবাকুয়ারা থেকে নিয়ে যায় ও তারা সেবার সাওপাওলো লীগে চ্যাম্পিয়ন হয়। পরের বছর আবার ওরা লীগ জিতল। জিলমারের গোলরক্ষা তাঁকে ১৯৫৩-য় পেরুতে দক্ষিণ আমেরিকান চ্যাম্পিয়নশিপের জন্য ব্রাজিল জাতীয় দলে নির্বাচন এনে দেয়। প্রথম খেলায় বলিভিয়ার বিরুদ্ধে ০-১ গোলে পিছিয়ে থেকে ৮-১ জেতে। এই সময়ে ব্রাজিলে ভাল ভাল গোলরক্ষক থাকায় জিলমার কখনও বাদ পড়েছেন, কখনও বা দলে এসেছেন। জাতীয় দলে স্থায়ী স্থান করে নিতে তাঁকে ১৯৫৬ পর্যন্ত অপেক্ষা করতে হয়।

১৯৫৪-য় জিলমার কোরিন্থিয়ান্সের পক্ষে তৃতীয় লীগ পদকটি পেলেন। দু'বছর পরে ওয়েমব্লিতে ইংল্যাণ্ডের বিরুদ্ধে দুর্ভেদ্য হন দুটি পেনাল্টি আটকে। পেনাল্টি আটকানো জিলমারের বৈশিষ্ট্য ছিল। অবশ্য তাই বলে ১০০ বার জাতীয় দলে নেমে অন্য সব শটেও কদাচিৎ পরাস্ত হয়েছেন। ১৯৫৮-র বিশ্ব-কাপে সারা প্রতিযোগিতা জুড়ে তিনি চমৎকার খেলেন। কিন্তু নিঃসন্দেহে তাঁর সেরা খেলা ছিল উদ্বোধনী ম্যাচে অস্ট্রিয়ার সঙ্গে। সেমিফাইনালে ফ্রান্সই আগে গোল দেয় ব্রাজিলের বিপক্ষে। বিশেষজ্ঞদের মতে, তখন বিশ্বের সেরা দুই গোলরক্ষকের অন্যতম এই জিলমার।

কিন্তু বিস্ময়ের কথা, ১৯৬১-তে কোরিন্থিয়ান্স মাত্র এক হাজার পাউণ্ডের বিনিময়ে তাঁকে স্যাণ্টোসের কাছে বিক্রি করে। ১৯৬০-এর দশকে স্যাণ্টোস বিশ্বের অন্যতম সেরা ক্লাবে পরিণত করার যে পরিকল্পনা নেয়, জিলমারকে পেয়ে তাদের ওই পরিকল্পনা কার্যকর হল। এই ক্লাবে অবস্থানকালেই তাঁর ফুটবল জীবনের স্মরণীয় মুহূর্তগুলি আসে।

ব্রাজিলে সামান্য ক'জনই একশ'টি আন্তর্জাতিক ম্যাচে নেমেছেন, এই কতিপয়দের অন্যতম হয়ে তিনি নিশ্চয়ই দুর্লভ কৃতিত্বের অধিকারী। ৩৯ বছর বয়সে ব্রাজিল যে ম্যাচে ২-১ গোলে জেতে ইংল্যাণ্ডের সঙ্গে সেটিই জিলমারের শততম ম্যাচ। এরপর জিলমার আর শ্রেষ্ঠত্ব বজায় রাখতে পারেননি। ১৯৩৫ বিশ্বকাপে তাই বাদ পড়েন। কিন্তু ব্রাজিল আজও জিলমারের স্থান দখলের মত কাউকে খুঁজে পায়নি। আন্তর্জাতিক ম্যাচ-গুলিতে সব মিলিয়ে ৯৫টি গোল খেলেও জিলমারের অনন্য কৃতিত্ব, তাঁর কালে ব্রাজিল পরাস্ত হয় মাত্র ১৪টি ম্যাচে।

**জিমি আর্মফিল্ড**—জন্ম ১৯৩৫। ইংল্যাণ্ডের রাইট-ব্যাক জিমি আর্মফিল্ড ৪৩টি আন্তর্জাতিক ম্যাচ খেলেছেন, এর ১৫ বার ছিলেন অধিনায়ক। ব্ল্যাকপুলে প্রথম খেলা ১৯৫৪-৫৫ মরশুমে। ক্লাবের পক্ষে লীগে তাঁর ৫৬৬টি ম্যাচ ব্ল্যাকপুলের রেকর্ড। ১৯৩৫-এ বলটনের ম্যানেজারের অবসরের আগে পর্যন্ত ওই একটি ক্লাবেই নিয়মিত খেলতেন। ডিফেণ্ডার আর্মফিল্ডের বড় গুণ ছিল অল্পক্ষণের মধ্যেই খেলার মেজাজ বোঝা। আর মেজাজ বুঝে মাঝে মাঝে চলে যেতেন অ্যাটাকিং-এ এবং গতি এতই দ্রুত ছিল যে, পরক্ষণেই ফিরতেন নিজের পজিশনে। তাঁর দৌড় দেখে মাঝে মাঝে উইঙ্গার ভেবে ভুলও করেছেন অনেকে। চিলির বিশ্বকাপে সাংবাদিকদের ভোটে জিমি আর্মফিল্ড বিশ্বের এক নম্বর রাইট-ব্যাক নির্বাচিত হন।

**জিলার, উয়ে**—জন্ম ১৯৩৬। পশ্চিম জার্মানীর অপ্রতিরোধ্য সেণ্টার ফরওয়ার্ড উয়ে জিলার এমনই শক্ত ও সমর্থ এবং অদম্য মনোবলের অধিকারী যে, একবার প্রচণ্ড আঘাত থেকে অল্প সময়ের মধ্যে সুস্থ হয়েই শুধু মাঠে ফেরেননি, বরং তাঁর আগের চাইতে দ্বিগুণ শক্তি নিয়ে ফিরলেন যেন। নেতৃত্ব করলেন ১৯৩৫ ও ১৯৩৬-এর বিশ্বকাপে এবং জার্মান জাতীয় দলের পক্ষে ৭২টি আন্তর্জাতিক ম্যাচ খেলে রেকর্ডও করলেন। উচ্চতায় সাড়ে পাঁচ ফুটের সামান্য বেশি হলে কী হবে, যত উঁচু বলই আসুক তিনি স্প্রিং-এর মত লাফিয়ে উঠে ধরে ফেলতেন। এ মেক্সিকো বিশ্বকাপে নতুন ভূমিকা নিলেন। নিজে চলে গেলেন মিড-ফিল্ডে। কিন্তু ওখান থেকেই আক্রমণ রচনা করে বিপক্ষকে বিপদে ফেলতে থাকেন গার্ড মূলারের সঙ্গে যৌথভাবে। মেক্সিকোর পরেই জিলার আন্তর্জাতিক ফুটবল থেকে অবসরের সিদ্ধান্ত নেন। মে মাসে ৩৬তম জন্মদিবসে হামবুর্গের পক্ষে শেষ ম্যাচ খেললেন।

এত দ্রুত জার্মানীর একজন চৌখস খেলোয়াড় মাঠ থেকে বিদায় নেবেন এ ধারণা কেউই করেননি। যুবদলে খেলার সময়ই প্রায় ৬০০ গোল করেন। এর মধ্যে ১২টি গোল ১৯৫৩ ও ১৯৫৪-র ১০টি আন্তর্জাতিক যুব ম্যাচে। বয়স যখন ১৭, তখনই সিনিয়র আন্তর্জাতিক ম্যাচে জিলার নামক পরবর্তীকালের অন্যতম বিশ্ব-শ্রেষ্ঠ খেলোয়াড়টিকে প্রথম দেখা যায়। ১৯৫৪-র অক্টোবরে ফ্রান্সের বিরুদ্ধে বদলী খেলোয়াড় হয়েই তাঁর ওই আবির্ভাব। দু'মাস পরে সিনিয়র আন্তর্জাতিক ম্যাচে পুরো সময় খেললেন ইংল্যাণ্ডের বিরুদ্ধে। তাঁর দেওয়া মোট গোল ৭৬০টি, এর ৪৩টি জাতীয় দলের হয়ে। ক্লাবের, হামবুর্গ শহরের ও উত্তর জার্মানীর পক্ষে মোট খেলেছেন ৭১০টি ম্যাচ। ফুটবল-জীবনে বিভিন্ন খেলায় আহত হওয়ায় দেড় বছরেরও বেশি শুয়ে কাটিয়েছেন হাসপাতালে বা বাড়িতে। অবশিষ্ট ইউরোপ দলে খেলেছেন দু'বার, ১৯৬৬-তে ইংল্যাণ্ডের বিরুদ্ধে বিশ্ব-একাদশ দলেও খেলেন। এই ম্যাচে রাইট-আউটে নেমে তিনি তেমন সুবিধা করতে পারেননি। তিনবার পশ্চিম জার্মানীর 'ফুটবলার অফ দ্য ইয়ার' নির্বাচিত হয়েছেন ভোটে। আর অবসরের আগে জার্মান ফেডারেল রিপাবলিক তাঁকে 'গ্রাণ্ড ক্রস অফ দ্য অর্ডার অফ মেরিট'-এ ভূষিত করেছেন। জার্মানীর কোনো ফুটবলার আজও এই সম্মান পাননি।

১৯৫৮-র বিশ্বকাপের আগে এই জিলারের কিন্তু তেমন কদর ছিল না আন্তর্জাতিক ফুটবলে। এই বিশ্বকাপে প্রথম চারটি ম্যাচে তাঁকে নামানো হয়। বাদ পড়েন ফ্রান্সের বিরুদ্ধে তৃতীয় স্থান নির্ণয়ের খেলায়।
বিশ্বকাপে সব কটি ম্যাচেই খেলেন। চিলির বিরুদ্ধে তাঁর দেওয়া গোল দেখে বিশেষজ্ঞরা উপলব্ধি করলেন, জিলার অন্য ধাতুতে গড়া। অতর্কিতে অভাবনীয় ডাইভিং হেড দিয়ে গোল করলেন।
তাঁর মত সুযোগ-সন্ধানী খেলোয়াড় আর দেখা যায়নি। কোয়ার্টার ফাইনালে ইংল্যাণ্ডের বিরুদ্ধে জিলার অপূর্ব ক্রীড়াচাতুর্য দেখালেন। স্লেলিঙ্গারের উঁচু লব লাফিয়ে পিছন দিক থেকে হেড করে গোল শোধ দেন। ইংল্যাণ্ড গোলরক্ষক বুঝতেই পারেননি জিলারের কাছে তিনি এমনভাবে পরাস্ত হবেন।

জিলারের জীবনে একাধিকবার খেলা সাঙ্গ করার ঘণ্টা বেজেছে। ১৯৫৫-র ফেব্রুয়ারিতে ফ্রাঙ্কফুর্টে খেলার সময় এমন আঘাত লাগল যে, চার

ঘণ্টা ধরে তাঁকে অপারেশন করা হয়। ডাঃ কুর্ট ফিশার ওঁর মাংসল পা থেকে ট্যানডনগুলো তুলে ফেললেন। এমন সফল অপারেশন হল যে, ছয় মাস পরে জিলার খেলার সামর্থ্য ফিরে পেলেন। আর অক্টোবরে ১৯৩৬-র বিশ্বকাপে চূড়ান্ত পর্যায়ে পৌছতে জিলারই জয়সূচক গোলটি করেন। জার্মানী ওই ম্যাচে ২-১ গোলে হারায় সুইডেনকে।

সারা জীবন জিলার একটি ক্লাবেই ছিলেন। সর্বদাই তিনি দলবদলের বিরোধিতা করে গেছেন। হামবুর্গে তিনি নানা সুযোগ পেলেও সর্বদাই বিভিন্ন ক্লাব থেকে আরও লোভনীয় প্রস্তাব এসেছে। হামবুর্গ যখন সামান্যর জন্য ইউরোপীয়ান কাপ ফাইনালে উঠতে পারল না, হেলেনিও হেরেরা তাঁকে আমন্ত্রণ জানায়। ইণ্টার মিলান থেকেও দু'বার দারুণ দারুণ লোভনীয় চুক্তির প্রস্তাব আসে। জার্মানীর বাইরে না গিয়ে জিলার যে আর্থিক লাভ থেকে বঞ্চিত হয়েছিলেন, তা নয়। বরং জার্মান জাতীয় দলের ম্যানেজার শেপ হারবার্জারের সহযোগিতায় উত্তর জার্মানীতে 'আডিডাস' ক্রীড়া-সরঞ্জাম সংস্থার প্রতিনিধিত্বের দায়িত্ব পান। জিলারের অসম্ভব খ্যাতিতে আডিডাসের ব্যবসাও প্রসারিত হয়, জিলার তাঁর যথাযথ মর্যাদাও পান ওই সংস্থা থেকে।

প্রধানতঃ জিলারের কৃতিত্বে হামবুর্গ ১৯৫৭, ১৯৫৮ ও ১৯৬০-এর জার্মান লীগ চ্যাম্পিয়নশিপের প্লে-অফ্ ম্যাচ পর্যন্ত পৌছায়। হামবুর্গ চ্যাম্পিয়ন হয় তৃতীয় প্রচেষ্টায় ১৯৬০-এ। হামবুর্গ ৩-২ গোলে হারায় কলোনকে এবং জিলার দেন দুটি গোল। ইউরোপীয়ান কাপ উইনার্স কাপ ফাইনালে পৌছতে জিলার আটটি গোল করলেন।

জাতীয় দলে যদি কোনোদিন সুযোগ না পেতেন জিলার, তবুও তাঁর জনপ্রিয়তা কমত না। জাতীয় দলে নির্বাচিত হওয়ার আগেও তিনি ছিলেন দর্শকদের মধ্যমণি। যদি কখনও জিলারের অনুপস্থিতিতে পশ্চিম জার্মান দল একটু খারাপ খেলত, সঙ্গে সঙ্গে দর্শকদের মধ্যে চিৎকার উঠত 'উয়ে! উয়ে!' দর্শকরা সবচাইতে সপ্রশংস ছিল জিলারের লড়াকু গুণাবলীতে, প্রশংসায় পঞ্চমুখ হতেন চমৎকার গোলগুলো দেখে। তাঁর মিড-এয়ার ভলি, অ্যাক্রোবেটিক ওভারহেড ফ্লিক, ফ্লাইং হেডার বহুকাল জার্মান ফুটবলকে মহিমান্বিত করে রাখবে, জার্মানরা গর্ব অনুভব করবেন জিলারের এইসব কৃতিত্ব স্মরণ করে।

লীগে তিনি পাঁচবার সর্বোচ্চ গোলদাতা ছিলেন। গোল করেন ১৯৫৬-য় ৩২টি, ১৯৫৯-এ ২৯টি, ১৯৬০-এ ৩৬টি করে।

জিলার অবসর নিলেও পশ্চিম জার্মানীর গোলদাতার অভাব দেখা দেয়নি। এদিক থেকে তারা বেশ সৌভাগ্যবানই বটে। জিলারের বদলে পরবর্তীকালে তাঁর ভূমিকায় প্রায় একইভাবে অবতীর্ণ হন গার্ড মূলার। কিন্তু জিলারকে তাঁর দেশবাসী কোনোদিন বিস্মৃত হবেন না। সাহসিকতা, চারিত্রিক দৃঢ়তা এবং বিপক্ষরা যত শক্তিশালীই হোক তার মোকাবিলা করার জন্য দলকে উৎসাহিত করা—এ সব গুণ আর কার মধ্যে দেখা যাবে? জার্মানীতে এমন ফুটবলার তো একজনই ছিলেন। তিনি উয়ে জিলার।

**জুলিনো**—জন্ম ১৯৩০। ব্রাজিলের জুলিনোর পুরো নাম জুলিও বটেলো। তাঁকে ১৯৫৪-র বিশ্বকাপের 'গ্যারিঞ্চা' আখ্যা দেওয়া হয়েছিল ওই প্রতিযোগিতায় চমৎকার খেলার পর। সেবার ব্রাজিলের রাইট-উইং-এ তাঁর অসীম শক্তি, বল কণ্ট্রোল ও দৌড় এবং সর্বোপরি ডান পায়ে বুলেটের মত শটগুলি বিপক্ষকে হতচকিত করে দেয়। কোয়ার্টার ফাইনালে হাঙ্গেরির বিরুদ্ধে বার্ণের যুদ্ধে দূর থেকে তাঁর শটে যে গোল হয়েছিল, সেদিনের দর্শকরা আজও তা ভোলেননি।

জুলিনোর জন্ম সাওপাওলোয়। শুরুতে খেলতেন ওই শহরের পোর্তুগীজা ক্লাবে। পরে ইতালির ফিওরেনটিনা তাঁকে নিয়ে যায় 'ওরিয়োণ্ডো' হিসাবে, তাঁকে বলা হয়, 'তুমি ইতালীয় বংশোদ্ভূত'। ব্যাপারটি কানাঘুষা থেকে সরকারী মহলে চলে গেলে তদন্ত শুরু হয়। তদন্তের পর দেখা যায় তাঁর 'ইতালীয় ঠাকুরদা' ছিলেন এক ক্যাথলিক ধর্মযাজক। তাঁকে খেলার অনুমতি দেওয়া হল ফিওরেনটিনায়। তবে বিদেশী হিসাবেই প্রথম মরশুমেই তাঁর সহযোগিতায় ওই ক্লাব চ্যাম্পিয়ন হল। ১৯৫৮-৫৯-এর মরশুমের শেষ অবধি জুলিনো ফ্লোরেন্সে রইলেন। পরের মরশুমে গেলেন পালমিরাসে এবং তখনই সরাসরি ব্রাজিল জাতীয় দলে নির্বাচিত হয়ে রিওতে ইংল্যাণ্ডের বিরুদ্ধে খেললেন। ব্রাজিল ওই ম্যাচে ২-০ গোলে জেতে। ইংল্যাণ্ডের শক্তিশালী ডিফেন্সকে চুরমার করে জুলিনো একটি গোলও করেন। তবে ১৯৫৮-র বিশ্বকাপে চিলিতে গ্যারিঞ্চা ওঁর জায়গা দখল করলেন।

ফিওরেনটিনা থেকে জুলিনোকে আনতে পালমিরাস ট্রান্সফার ফি দেয়

১ লক্ষ ১০ হাজার পাউণ্ড। জুলিনো এর মর্যাদা রাখেন ১৯৫৯ ও ১৯৫৮-তে সাওপাওলো চ্যাম্পিয়নশিপ জিতে।

**জুয়ান অ্যান্সেলমো**—জন্ম ১৯০২। উরুগুয়ের ফুটবলের স্বর্ণযুগে অ্যান্সেলমো ছিলেন সর্বাপেক্ষা বুদ্ধিদীপ্ত খেলোয়াড়। বল নিয়ে তিনি যাদু দেখাতেন, যেমন যাদু দেখাতেন হকিতে ভারতের ধ্যানচাঁদ। অ্যান্সেলমো বল নিয়ে বিপক্ষকে সামনে রেখে যা খুশি করতেন, তাদের নাচাতেন। অবশ্য এসব সর্বদাই সাফল্য আনেনি। তাঁর অতি আত্মবিশ্বাস প্রায়শ নিজের কাছে বল রাখার প্রবণতা এনে দেয়। তবে ইনসাইড ফরওয়ার্ড হিসাবে যে দ্রুততার প্রয়োজন ছিল অ্যান্সেলমোর মধ্যে তা কদাচিৎ দেখা যেত। এই দুর্বলতাই তাঁকে জাতীয় দলে বেশি খেলার সুযোগ থেকে বঞ্চিত করে। তবুও অন্যান্য গুণই তাঁকে ১৯২৮-এর ওলিম্পিকসে ও ১৯৩০-এর বিশ্বকাপে উরুগুয়ে দলে খেলার সুযোগ করে দিয়েছিল।

**জ্যাকব হান্স**—জন্ম ১৯০৮। জার্মানীর দুর্ভেদ্য গোলরক্ষক জ্যাকব পেনাল্টি-অঞ্চলে অপূর্ব দক্ষতা দেখিয়ে গেছেন। ১৯৩৪-এর বিশ্বকাপে তৃতীয় স্থান নির্ণয়ের খেলায় ক্রেস-এর বদলে তাঁকে সুযোগ দেওয়া হয়। অস্ট্রিয়ার বিরুদ্ধে অপূর্ব নৈপুণ্যে গোলরক্ষা করে জার্মানীকে জেতালেন। জার্মানরা প্রথম আন্তর্জাতিক স্বীকৃতি পেল ফুটবলে। জ্যাকব ৩৮টি আন্তর্জাতিক ম্যাচ খেলেছেন। সত্তরের দশকের প্রথমার্ধ পর্যন্ত তিনিই একমাত্র গোলরক্ষক যাঁকে নিয়ে রিজেন্সবার্গ আজও গর্ব করে। ওই অঞ্চলে আর কেউ এমন আন্তর্জাতিক খ্যাতি অর্জন করেননি। জ্যাকবের সেরা খেলাগুলির মধ্যে বিশেষ স্থান রয়েছে ১৯৩৬ সালে বার্সিলোনায় স্পেনের বিরুদ্ধের ম্যাচটি। স্প্যানিশ দলে রিকার্ডো জামোরার মত খ্যাতিমান ও কুশলী গোলরক্ষক থাকা সত্ত্বেও জার্মানরা ২-১ গোলে জিতেছিল।

**জেন্টো লোপেজ ফ্রান্সিসকো**—জন্ম ১৯১৩। বুদ্ধিদীপ্ত, দ্রুতগতি-সম্পন্ন স্পেনের সদা প্রফুল্ল লেফট-আউট। অধিনায়ক নিজ ক্লাব ও দেশের। ফ্রান্সিসকো 'পাকো' জেন্টো সম্ভবত ইউরোপে তাঁর সময়কার সবচেয়ে বেগবান লেফট-আউট। তাঁর মত সক্রিয় ও সফলও কেউ ছিলেন না তৎকালে। রিয়াল মাদ্রিদকে এমনভাবে সেবাও কেউ করেননি। উপর্যুপরি পাঁচ বছর ইউরোপীয়ান কাপ বিজয়ী দলে ছিলেন। ছিলেন যে দুটি ফাইনালে রিয়াল

পরাজিত হয় ইণ্টারন্যাজোনাল ও বেনফিকার কাছে। ষষ্ঠবারের বিজয়ী দলেও জেণ্টো অনুপস্থিত ছিলেন না। এবার রানার্স হয় পার্টিজান। রিয়াল তাঁর কাছে আরও ঋণী ১৯৫৮-এ অ্যাথেন্সে ইউরোপীয়ান কাপ উইনার্স কাপ ফাইনালে উইং-এ পেয়ে।

হ্রস্বকায় ময়লা রং-এর সুস্বাস্থ্যের অধিকারী জেণ্টোকে ফুটবলারের চাইতে অ্যাথলেটিকসের স্প্রিণ্টার বলাই উচিত। ওই দৌড়কে ফুটবলে কাজে লাগিয়ে তাক লাগাতেন দর্শকদের, বিপক্ষরা হত ঘন ঘন পর্যুদস্ত, আর লাভবান হয়েছে যেমন রিয়াল, তেমনি স্পেন। গোটা স্পেনে আলফ্রেডো ডি স্টিফানো ছাড়া আর কেউ জেণ্টোর সমকক্ষ ছিলেন না। লম্বা লম্বা পা ফেলে কেবল তিনিই মাঝে মাঝে ধরে ফেলতেন জেণ্টোকে। এই স্টিফানো ১৯৬৪-তে যখন রিয়াল মাদ্রিদের নেতৃত্ব ত্যাগ করেন, তখনই ওই গুরুদায়িত্ব আসে জেণ্টোর স্কন্ধে। তিনি অতঃপর স্পেনেরও অধিনায়ক। জাতীয় দলের পক্ষে জেণ্টো ৪৩টি ম্যাচ খেলেছেন, গোল করেছেন ৬টি।

সানটানডারের উপকূলের কাছে কাণ্টাব্রিকের গুয়ারিঙ্গো গ্রামে এই খেলোয়াড়ের জন্ম। উপকূলের চরে ১০ বছর বয়সে যখন ফুটবল শুরু করেন তখন থেকে জেণ্টো লেফট-উইঙ্গার। অ্যাথলেটিকসেও স্প্রিণ্ট ইভেণ্টে চ্যাম্পিয়ন। তখন তিনি নুয়েভা মণ্টেনা ক্লাবের সদস্য। মণ্টেনা থেকে জেণ্টো চলে যান অ্যাস্টিলেরো ক্লাবে। তখন তাঁর দাম ২৫ পেসেতা। এরপর যান রেয়ো ক্যাণ্টাবারিয়ায় এবং ১৯ বছর বয়সে নামমাত্র বদলী ফি দিয়ে রিয়াল স্যানটানডার নিয়ে যায় তাঁকে, তাও আবার পাঁচ বছরের চুক্তি করে। জেণ্টো অবশ্য সেই চুক্তি ভঙ্গ করেন ১৯৫৩-৫৪-য় রিয়াল মাদ্রিদের ডাকে। এই সময় জেণ্টোর খেলা কিন্তু তেমন দর্শনীয় ছিল না। তবে ক্রমশ তাঁর খেলার উন্নতি দেখা যায়। ১৯৫৪-৫৫-র মরশুমে হঠাৎ তাঁর খেলার দ্রুত উন্নতি পরিলক্ষিত হল। ১৯৫৫-তে জেণ্টো স্পেনের পক্ষে প্রথম ম্যাচ খেললেন ইংল্যাণ্ডের বিরুদ্ধে স্বদেশের মাঠে। লাতিন কাপ ফাইনালে পোর্তুগীজ দলে বেলেনেনেসেস-এর বিরুদ্ধে অভাবনীয় খেললেন জেণ্টো।

ওই বছরই শুরু হয় ইউরোপীয়ান কাপ এবং জেণ্টো নামলেন রিয়াল মাদ্রিদ দলে। তাঁর খেলা সকলের প্রশংসা কুড়োল। মাদ্রিদে ১৯৫৭-র ফাইনালে ফিওরেনটিনার বিরুদ্ধে জেণ্টো রিয়ালের দ্বিতীয় গোলটি করলেন। পরের বছর ব্রাসেলসের ফাইনালে মিলানের বিরুদ্ধে জয়সূচক গোলটিও তাঁরই।

১০৭ মিনিটের সময় গোলটি হয়, এর আগের মুহূর্ত পর্যন্ত যেভাবে খেলা চলছিল, তাতে সকলেই ধরে নেন খেলা রিয়ালের মুঠোর বাইরে।

চিলিতে ১৯৫৮-র বিশ্বকাপে জেন্টো গ্রুপের সবকটি ম্যাচে খেললেন ভিনা ডেল মারে। রিয়াল ১৯৬০-এ প্রথম জিতল বিশ্ব ক্লাব ফুটবলে। কিন্তু মন্টিভিডিওতে পেনারোলের বিপক্ষে ড্র হওয়া প্রথম ম্যাচটিতে তাঁকে নামানো হয়নি। তাঁর বদলে নামানো হয় বুনোকে। মাদ্রিদে ফিরতি খেলায় জেন্টোকে সুযোগ দেওয়া হলে তিনি একটি গোল করলেন। রিয়াল তখন ৫-১ গোলে বিজয়ী হয়।

ষাটের দশকের শুরুতে জেন্টোর প্রতিদ্বন্দ্বীরূপে দেখা দেন জারাগোজার লাপেত্রা। ১৯৫৮-তে ইউরোপীয়ান চ্যাম্পিয়নশিপের ফাইনালে মাদ্রিদে রাশিয়ার বিরুদ্ধে স্পেনের পক্ষে জেন্টোর বদলে লাপেত্রা নামলেন। স্পেনের জয়ের সঙ্গে সঙ্গে জেন্টোর ভাগ্য-বিড়ম্বনা শুরু হল। দু'বছর পরে ইংল্যাণ্ডে বিশ্বকাপের খেলায় জেন্টো আর্জেন্টিনা ও সুইজারল্যাণ্ডের বিরুদ্ধে দুটি ম্যাচ খেললেন, লাপেত্রাকে সুযোগ দেওয়া হয় তৃতীয়টিতে। স্পেন এবার তেমন সুবিধা করতে পারেনি।

জেন্টো কখনও বিদেশী দলে খেলা পছন্দ করতেন না, তা যত টাকাই মিলুক। অবিবাহিত জেন্টো ফুটবল থেকে অবসর নেন ১৯৫৮-এ চেলসিতে ইউরোপীয়ান কাপ উইনার্স কাপ ফাইনালের পর। কিন্তু যেমন রিয়াল মাদ্রিদ ছাড়েননি, তেমন ফুটবলকেও বিদায় জানাননি। খেলা ছেড়ে রিয়াল জুনিয়রের ট্রেনারের দায়িত্ব নেন।

**জেনো, বুজানস্কি**—জন্ম ১৯২৫। হাঙ্গেরির চমৎকার রাইট-ব্যাক বুজানস্কিই একমাত্র খেলোয়াড় যিনি বিখ্যাত 'ম্যাজিক ম্যাগিয়ার্স' দলে এসেছিলেন একটি প্রদেশ-ক্লাব থেকে। বুজানস্কির উপর সর্বদাই আস্থা রাখা যেত। মাঠে নেমে মুহূর্তের জন্য অন্যমনস্ক হতেন না—এই গুণাবলীই জাতীয় দলে তাঁর নির্বাচন লাভের সোপান। তিনি শুধু যে বিপক্ষের আক্রমণ প্রতিরোধ করেই ক্ষান্ত হতেন—তা নয়, প্রতিআক্রমণে বিপর্যস্ত করতেন বিপক্ষের ডিফেন্সকে। উইঙ্গারদের মত ড্রিবল করতেন, এগিয়ে যেতেন ফরওয়ার্ডদের মতই। ১৯৫০ থেকে ১৯৫৬ পর্যন্ত হাঙ্গেরির পক্ষে ৪৮টি ম্যাচে নেমেছেন। খেলেন ১৯৫৪-র বিশ্বকাপে প্রতিটি ম্যাচেও। ওই বিশ্বকাপের ফাইনালে জার্মানীর কাছে হাঙ্গেরি পরাজিত হয়।

খেলা থেকে অবসরের পর বুজানৎস্কি স্বদেশের বিভিন্ন ক্লাবে প্রশিক্ষণের দায়িত্ব নিয়েছেন।

**জেপান ববেক**—জন্ম ১৯২৩। ববেক কেবল যুগোশ্লাভিয়ার লেফট-ইন নন, জাতীয় দলের সর্বোচ্চ গোলদাতা। বল পায়ে পড়লে তিনি অপ্রতিরোধ্য হয়ে উঠতেন। দল কখন কীভাবে খেলবে সে পরিকল্পনাও তিনি করতেন।

জন্ম জাগরেবে। অথচ সমগ্র খেলোয়াড়-জীবন অতিবাহিত করেছেন বেলগ্রেডে। ১৯৪৫ থেকে ১৯৫৬ সালের মধ্যে পার্টিজান দলের হয়ে ৪৮২টি ম্যাচে ২১৮টি গোল করেছেন। ৬৩টি আন্তর্জাতিক ম্যাচে ৩৮টি গোল দিয়ে রেকর্ড করেন। জেপান ববেকের এই রেকর্ড ম্লান করেন তাঁরই ক্লাব সতীর্থ ব্রাঙ্কো জেবেক।

ববেক যেমন ট্যাকটিক্সে, তেমনি গোলের সুযোগ তৈরিতে সবার উপরে ছিলেন। গোড়ালি অথবা উরু দিয়ে সহজে বল ধরে দ্রুত পাঠাতেন সতীর্থদের কাছে। গোলের কাছে যখন তিনি বল পেতেন, খুব কম গোলরক্ষকই তা আটকাবার চেষ্টা করতেন। ১৯৫০ ও ১৯৫৪-র বিশ্বকাপে খেলেছেন। পার্টিজানের সঙ্গে দু'বার লীগ জিতেছেন। খেলা থেকে অবসর নিয়ে পার্টিজানের সফলতম কোচ ববেক ষাটের দশকের গোড়ার দিকে চারবার লীগ চ্যাম্পিয়ন হন। গ্রীসে ওলিম্পিয়াকোস ও পানাথিনাইকোসের ট্রেনার হয়েও লীগ খেতাব এনে দেন। ববেক ১৯৫৮-এ ডায়নামো জাগরেব-এর প্রশিক্ষণের দায়িত্ব নেন।

**জেবেক ব্রাঙ্কো**—জন্ম ১৯২৮। যুগোশ্লাভিয়ার জাতীয় দলের উইঙ্গার জেবেক কেবল স্বদেশে নয় বিশ্বের সেরা উইঙ্গারদের পর্যায়ভুক্ত। আবার ওই পজিশন ছেড়ে যখন স্টপার হলেন, তখনও অতুলনীয়। সুইজারল্যাণ্ডে ১৯৫৪-র বিশ্বকাপে যুগোশ্লাভিয়ার লেফট-আউট জেবেকের গোলেই গ্রুপ ম্যাচে ব্রাজিলের সঙ্গে ড্র হয়। ১৯৫৮-র বিশ্বকাপে সুইডেনে তিনি নামলেন সেণ্টার-হাফে।

অ্যাথলেটিক্সে স্প্রিণ্টার ও লং জাম্পার জেবেকের ফুটবল শুরু জাগরেব-এর বোরাক-এ। ওখানেই তাঁর জন্ম। ১৯৫১ সালে তাঁকে অতর্কিতে বেলগ্রেডে পাচার করা হয় পার্টিজানে খেলার জন্য। ওর একমাস পরে প্রথম আন্তর্জাতিক ম্যাচে নামলেন সুইজারল্যাণ্ডের বিরুদ্ধে। যুগোশ্লাভিয়ার ৭-৩ গোলে জয়লাভে জেবেক করলেন হ্যাট্ট্রিক। জাতীয় দলের পক্ষে ৬৫টি ম্যাচ খেলা তাঁর দেশের

রেকর্ড। আন্তর্জাতিক ম্যাচে গোল করেন ১৭টি। ১৯৫০-এ ইংল্যাণ্ডের বিরুদ্ধে ফিফা দলে নির্বাচিত হন।

পার্টিজানের সঙ্গে ২৬৩টি ম্যাচে ১১১টি গোল করেছেন। দু'পায়েই সমান খেলতেন, দ্রুতবেগে ছুটতেন, সবচেয়ে চমৎকার ছিলেন শূন্যের বলগুলিতে। ১৯৫৮-য় সই করলেন পার্টিজানের প্রবল প্রতিদ্বন্দ্বী রেড স্টারে। পরদিন এই খবর যুগোশ্লাভিয়ার বড় বড় কাগজের হেডলাইন ছিল। সাধারণত স্টপার হিসাবেই খেলতেন এবং পেনাল্টি-অঞ্চলে বিপক্ষের প্রবেশ নিষেধ করে রাখতেন। তিন বছর জার্মানীতে খেলার পর অবসর নেন। তারপর স্বদেশে ফিরে ডায়নামো জাগরের-এর প্রশিক্ষক হন। তাঁরই প্রশিক্ষণে ডায়নামো ১৯৬৭-তে ফেয়ার্স কাপ বিজয়ী হয়। তবুও স্বদেশে মন টিকল না বেশিদিন। আবার গেলেন জার্মানী এবং কোচ হলেন বেয়ার্ন মিউনিখ ও স্টুটগার্টের। ১৯৭২-এ যোগ দেন হাজডুক-এ।

**জেয়ার ডা রোশা পিণ্টো।**—জন্ম ১৯২১। ১৯৫০-এর বিশ্বকাপে যাঁরা ব্রাজিলের অন্তত দুটি ম্যাচ দেখেছিলেন সুইডেন (৭-১) ও স্পেনের (৬-১) বিরুদ্ধে, তাঁরা একবাক্যে স্বীকার করেন, 'এমন চমৎকার তিন ইনসাইড ইতিপূর্বে দেখিনি।' তিন ইনসাইডের অন্যতম ছিলেন এই জেয়ার। বাকি দুজন আদেমীর ও জিজিনো।

জেয়ার অবশ্য ১৯৫০-এর বিশ্বকাপের আগেই ব্রাজিলে নাম করেন তিন ফরওয়ার্ডের অন্যতম হিসাবে। তখনকার বাকি দুজন লেলে ও ইসাইস। ওঁরা দুজন একসঙ্গে মাদুরিয়ায় যোগ দেন। জেয়ার অন্য কয়েকটি ছোট ক্লাবে কাটিয়ে ওই ক্লাবে যান ১৯৩৮-এ। তারপরই গোটা ব্রাজিলে এই ত্রয়ীকে ঘিরে হৈ-চৈ পড়ে যায়। প্রতিভাবানদের সঙ্গে খেলে জেয়ারেরও প্রতিভার স্ফুরণ ঘটে এবং ১৯৪০-এ তিনি জাতীয় দলে স্থান পেলেন। তিন বছর পরে ভাস্কো-ডা-গামা ক্লাব এই ত্রয়ীকে একত্রে কেনে এবং ১৯৪৫-এ তারাও ওই ক্লাবকে রিও লীগ চ্যাম্পিয়নশিপ এনে দেন। তবে লীগ শেষে জেয়ার চলে যান ফ্লেমেঙ্গোয়। জেয়ারের পক্ষে বেশিদিন খেলা সম্ভব হয়নি হাঁটুর আঘাতের জন্য। ষাটের দশকের মাঝামাঝি সময়ে তিনি অবসর নেন। ব্রাজিলের নামী ক্লাবগুলোয় খেলার সুযোগ পাওয়ায় জেয়ার আজও গর্বিত। আন্তর্জাতিক ক্রীড়াঙ্গনে তাঁর শেষ খেলা ১৯৫০-এর বিশ্বকাপে। সেবার উরুগুয়ের বিরুদ্ধে নিষ্পত্তিমূলক খেলায় ব্রাজিলের যে ক'জন পূর্বখ্যাতি বজায় রেখেছিলেন, তাঁদের অন্যতম

এই জেয়ার। সন্দেহ নেই, বাকিরাও অনুরূপ খেললে জুল রিমে ট্রফি হয়ত ব্রাজিলের দখলেই যেত।

মাঝমাঠে বল দেওয়া নেওয়ায় ওই সময়ে তাঁর জুড়ি কমই দেখা গেছে। বাঁ পায়ে তাঁর প্রচণ্ড মার ছিল, সবচেয়ে জোরালো ছিল দূরের শটগুলি। প্রয়োজন মত দৌড়ান, ও যথাযথভাবে পজিশন নেওয়ার সুবাদেই যে কোন বিপক্ষকে সহজে বিপদে ফেলতেন। 'ডেড্' বলে শট নিয়ে গোল করতে পারদর্শী জেয়ার ১৯৪৯-এ ইংল্যাণ্ডে ক্লাবের সফরকালে ৪০ গজ দূর থেকে এমন শক্তি মেশানো শট করেন যে, আর্সেনাল গোলরক্ষক সুইনডিন ধরার চেষ্টাও করতে পারেননি।

**জেয়ারজিনো**—জন্ম ১৯৪৪। পুরো নাম যাঁর জেয়ার ভেনটুরা ফিলো, কিন্তু ব্রাজিল তথা সারা বিশ্বে যিনি জেয়ারজিনো নামে পরিচিত, ১৯৫৮-এর বিশ্বকাপে মেক্সিকোয় তিনি নজির সৃষ্টি করেন দলের ১৯টি গোলের ৭টি একাকী করে। মেক্সিকো বিশ্বকাপে তিনি ছিলেন দ্বিতীয় সর্বোচ্চ গোলদাতা। জেয়ারজিনো ১৯৫৮-এ পশ্চিম জার্মানীতে ব্রাজিলের প্রতিটি ম্যাচে নামলেও মেক্সিকোর দর্শকদের মত মাতিয়ে রাখতে পারেননি। সর্বদা রাইট-ফ্লাঙ্ক উন্মুক্ত রেখে প্রতি মুহূর্তে বিপক্ষের গোলের কাছে এগিয়ে গোলগুলি দিয়ে মেক্সিকোয় থরহরি সৃষ্টি করেন।

অথচ এই জেয়ারজিনোকে ১৫ বছর বয়সে বাজে খেলোয়াড় আখ্যা দিয়ে বিতাড়িত করে। হাসিমুখে সেদিন তিনি অপেশাদার ব্রাসিলিরিনো-য় ফেরেন, সেখান থেকে পরে যান টোরেস হোমেন-এ। জেয়ারজিনোর খেলা বোটা-ফোগোর কর্তাদের চোখে পড়ল। তাঁরা ডেকে বললেন: তুমি একদিন এস, ট্রায়াল নেব। ১৯৫৮-তে জেয়ারজিনো সই করলেন বোটাফোগোর পক্ষে এবং প্রবেশের সঙ্গে সঙ্গে ওই ক্লাবের জন্য একের পর এক পদক জিততে লাগলেন। জুনিয়র দলের জন্য জিতলেন লীগ চ্যাম্পিয়নশিপের শিরোপা। চ্যাম্পিয়ন উপর্যুপরি আরও ১'বছর। আন্তর্জাতিক প্রতিযোগিতায় তাঁর প্রথম খেলা প্যান আমেরিকান গেমসে ব্রাজিল দলের পক্ষে। তাঁর সতীর্থ ছিলেন কার্লস অ্যালবার্টো ও রবার্টো। ব্রাজিল বিজয়ীর খেতাব পেল।

আর জেয়ারজিনোও অপেশাদার ফুটবল থেকে পেশাদার ফুটবলে চলে এলেন। প্রমোশন হল বোটাফোগো সিনিয়র দলে। তবে শুরুতে নামলেন গ্যারিঞ্চার পরিবর্তরূপে, কখনও বা নামানো হল সেণ্ট্রাল স্ট্রাইকিং পজিশনে।

জেয়ারজিনো এই জায়গায় অল্পদিনের মধ্যে 'দুরন্ত গোলদাতা'-র খ্যাতি অর্জন করলেন। 'লিট্‌ল ওয়ার্ল্ড কাপ'-এ জুলিনো থাকলেও জেয়ারজিনোকে রিজার্ভে রাখা হল এবং তৃতীয় ম্যাচে ৭ নম্বর জার্সি পরে নেমে একটি গোল করলেন। পোর্তুগালের বিরুদ্ধে ব্রাজিল জিতল ৪-১ গোলে। কিন্তু গোটা ব্রাজিলে তখন তাঁর প্রতিদ্বন্দ্বী একই পজিশনে একাধিক। জেয়ারজিনোর মতই খ্যাতি পাওলো বোরজেস, মার্কস ও নাটাল-এর। তাই আগে ব্রাজিল দলে স্থান পাকা করতে পারেননি। মেক্সিকো বিশ্বকাপে সুযোগ পেলেন ভাগ্যের জোরে। রজারিও আহত হওয়ায় জেয়ারজিনোকে ডাকা হল। অবশ্য এর আগে ইংল্যাণ্ডে বিশ্বকাপে ব্রাজিলের লেফট-উইং-এ তাঁকে দুটি ম্যাচে নামানো হয়। কিন্তু তেমন কার্যকর মনে হয়নি। গোটা ব্রাজিল দলই খারাপ খেলে ছেষট্টির বিশ্বকাপে।

জেয়ারজিনো যত মন্দই খেলুন এবং ব্রাজিল জাতীয় দলে তাঁর সুযোগ প্রাপ্তি যত অনিশ্চিতই হোক, বোটাফোগোয় তাঁর স্থান প্রাপ্তি নিয়ে কোনো সংশয়ই ছিল না। গার্সন বোটাফোগোর আসায় তাঁর সুবিধাও হল। গ্যারিঞ্চা অবসর নেওয়ায় জেয়ারজিনোর দায়িত্ব বাড়ে এবং রাইট-উইং-এ তিনি অদ্বিতীয় হয়ে ওঠেন। বোটাফোগো রিও লীগ চ্যাম্পিয়ন হল, কাপ প্রতিযোগিতায় জিতল অর্থাৎ ডাবলস পেল।

জেয়ারজিনোকে প্রবল প্রতিদ্বন্দ্বিতা করতে হয়েছে অন্যান্য খেলোয়াড়দের সঙ্গে, আবার আঘাতও তাঁকে যেমন বেগ দিয়েছে পর্যন্ত, তেমনি তাঁর খিট্‌খিটে মেজাজও। মুখ থুবড়ে পড়ে একবার বেশ কয়েক মাসের জন্য প্লাস্টার করে রাখা হয়। একবার অন্য একটি আঘাত দেখে শল্য-চিকিৎসকরা বলেন, জোয়ারজিনোর পক্ষে আর কখনও খেলা সম্ভব হবে না। আর একবার তাঁর ডান পায়ের একটি হাড় জোড়ার চেষ্টা হয়, কিন্তু প্রথমবার চিকিৎসকরা সফল হননি। কিছুদিন পরে তিনি মাঠে নামলেন বুটে অতিরিক্ত স্টাড্‌ লাগিয়ে এবং সকলকে অবাক করে আগের চাইতেও ভাল খেলতে থাকেন। জেয়ারজিনোর হঠাৎ উত্তেজিত হওয়ার স্বভাব নিরসন করা হয় অনেক সাবধানবাণী ও সতর্কতার দ্বারা। এজন্য সি বি ডি-র (কনফেডারেকো ব্রাজিলিরা ডেস্পোর্টোস) অবদানই সর্বদাই সর্বাধিক। জাগালো একবার একটি প্র্যাকটিস ম্যাচ মাঝপথে বন্ধ করে জেয়ারজিনোকে রক্তচক্ষু দেখান।

এক মেক্সিকান খেলোয়াড়ের উপর জেয়ারজিনো বদলা নিতেও উদ্যত হয়েছিলেন।

মিউনিখে জেয়ারজিনো যথাসাধ্য খেলেছেন, মেক্সিকোয় উরুগুয়ে ও ইতালির সঙ্গে খেলার দিনে বিপক্ষের বিপজ্জনক ট্যাক্‌লিং এর মুখে পড়েও তিনি কাবু হননি। এবার তাঁকে মেজাজ হারাতে দেখা গেল না। বরং ঠাণ্ডা মাথায় সব ট্যাক্‌লিং-এর মোকাবিলা করে বল নিয়ে এগিয়ে যেতে থাকেন। লম্বা লম্বা পা ফেলে বিপক্ষকে কাটিয়ে যান অপূর্ব বল কণ্ট্রোল দ্বারা। তাঁর নিখুঁত ও সময়োচিত ক্রস, চমৎকার প্লেসিং ও অপূর্ব দক্ষতায় গোলে শট সকলকে মুগ্ধ করে।

ব্রাজিল জাতীয় দলে অতঃপর জেয়ারজিনোর নির্বাচন নিয়ে আর কোনো দ্বিমত রইল না। কিন্তু ১৯৫৮-এ পা ভেঙে যাওয়ায় চার মাসের জন্য তাকে ফুটবলের সঙ্গে সম্পর্ক ত্যাগ করতে হয়। অথচ ব্রাজিল তখন একের পর এক আন্তর্জাতিক প্রতিযোগিতায় খেলে বেড়াচ্ছে। এবারও তিনি সুস্থ হয়ে আগের অবস্থা ফিরে পেয়ে চমৎকার খেলতে লাগলেন।

**জোর্গে রাফেল আলব্রেশ্‌ট**—জন্ম ১৯৪২। আর্জেন্টিনার চৌখস মিড-ফিল্ড খেলোয়াড় আলব্রেশ্‌ট আক্রমণকালে যেমন অপ্রতিরোধ্য, তেমনি ডিফেন্সে দাঁড়ালে দুর্ভেদ্য হবেন। আর্জেন্টিনার টুকুম্যান শহরে আটলেটিকো টুকুম্যান স্টেডিয়ামের প্রায় বিপরীত দিকেই আলব্রেশ্‌ট-এর জন্ম। শৈশবে বাড়িতে শুয়ে শুয়ে স্টেডিয়ামে হাজার হাজার ফুটবল-দর্শকের আনন্দধ্বনি শুনতেন। তখনই তিনি ভবিষ্যতে বড় ফুটবলার হওয়ার স্বপ্ন দেখতেন কিনা কে জানে। তবে চোখ-মুখ উদ্ভাসিত হয়ে উঠত। ওই ধ্বনিই বোধ হয় অতিকালের মধ্যে তাঁকে টেনে নিয়ে যায় টুকুম্যান ক্লাবে। বড় বড় ক্লাবগুলোর সঙ্গে মাঝে মাঝে টুকুম্যানের খেলা পড়ত আর তখনই আলব্রেশ্‌টের খেলায় নানান স্বাভাবিক গুণ পরিলক্ষিত হতে থাকে। বিভিন্ন ক্লাবের নজরও ছিল তখন থেকে তাঁর উপর। আলব্রেশ্‌ট অবশ্য সাড়া দেন ১৯৬০ সালে এ· টুডিয়ান্‌টেস-এর ডাকে। এক বছর পরে ১৯ বছর বয়সে প্রথম আন্তর্জাতিক ম্যাচে নামলেন। দু'বছর বাদে সই করলেন আর্জেন্টিনার 'পাঁচ প্রধানের' অন্যতম সান লোরেঞ্জোয়। আর তখন তিনি খেলার এত তুঙ্গে যে, তাঁকে দেশের একমাত্র 'কমপ্লিট প্লেয়ার' আখ্যাত করা হল।

সাধারণত লেফট-হাফে খেললেও, মাঝে মাঝে যেতেন সেণ্টার-হাফে।

আবার কখনও বা আক্রমণভাগে। আর সব পজিশনেই তিনি সমান দাপটে খেলতেন।

তিনি ১৯৫৮-র বিশ্বকাপে খেললেও আর্জেন্টিনা সেবার অত্যন্ত বদনাম কেনে। জার্মানীর বিরুদ্ধে দারুণ ট্যাক্‌লিং-এর জন্য তাঁকে মাঠ থেকে বের করে দেওয়া হয়। শুরুতে আলব্রেশ্‌ট অবশ্য বাইরে যেতে অস্বীকার করেন। কিন্তু পরে তিনি রাজি হন। তাঁর ফুটবল-জীবনে এধরনের ঘটনা এই প্রথম। আর এই কারণেই রীতি অনুযায়ী পরের ম্যাচে খেলতে পারলেন না। আসলে আলব্রেশ্‌ট পরাজিত দলে থাকাকে ঘৃণার চোখে দেখতেন। আর সেই পরাজয় এড়াতে জীবন-পণ করে খেলতেন। সুতরাং মাঝে মাঝে অতি উৎসাহে ফাউল করে ফেলতেন। আবার দলে নিজের গুরুত্ব কতখানি সে সম্পর্কে সর্বদা অবহিত ছিলেন। সান লোরেঞ্জোয় থাকাকালে বেশি টাকার দাবিতে চার মাসের জন্য একাকী ধর্মঘট করেন। চারমাস পরে ক্লাব দাবি পূরণ করতে বাধ্য হয়। আলব্রেশ্‌ট অবশ্য পরের মরশুমে আরও বেশি অর্থের বিনিময়ে মেক্সিকোর লিয়ঁ ক্লাবে চলে যান।

**জোসে অগাস্টো**—জন্ম ১৯৩৭। পোর্তুগালের কৃতী সেণ্টার ফরওয়ার্ড অগাস্টো দুই উইং ও মিড-ফিল্ডে দক্ষতার সঙ্গে খেলতেন। বেনফিকা ও পোর্তুগালের পক্ষে অসংখ্য বিজয়মালা এনেছেন। অগাস্টো যেমন খেলোয়াড়-জীবনে, তেমনি পরবর্তীকালে ম্যানেজার হয়েও যোগ্যতা দেখান।

জুলাইয়ে পোর্তুগীজ জাতীয় দলের ম্যানেজারশিপের দায়িত্ব পেলেন যখন, তখন ফুটবল মরশুম প্রায় শেষ, কিন্তু রিও ইণ্ডিপেণ্ডেন্স ট্রফির ফাইনালে সামান্যর জন্য হারে পোর্তুগাল। একদার কৃতী আন্তর্জাতিক মানের ফরওয়ার্ড এত দ্রুত ম্যানেজারশিপেও সফল হবেন, বোঝা যায়নি। আবার এরই কয়েক সপ্তাহ আগে তিনি বেনফিকার সহকারী ম্যানেজার পদে ইস্তফা দিয়েছিলেন।

লিসবনের কাছে ব্যারিরোতে অগাস্টোর জন্ম। বেশ শক্ত, লড়িয়ে ও দ্রুততার জন্য স্থানীয় জারিরেন্স ক্লাবে খেলার সময় তাঁর খ্যাতি ছড়ায়। ১৯৫৯ সালে বেনফিকায় সই করার পর পোর্তুগাল জাতীয় দলে নির্বাচিত হলেন; বেলা গুটম্যান তখনই তাঁকে রাইট-উইঙ্গার বানালেন। অবশ্য অগাস্টো সম্পর্কে আগাম কিছু বলার উপায় ছিল না। তাঁর তো তখন স্ফুরণের সময়। কিছুদিনের মধ্যে আবার পজিশন বদল হল, এবার লেফট-ইন।

যখন রাইট-আউট, অগাস্টো তখন ভীষণ দ্রুতগামী, বেশ শক্তিমান ও

সবচেয়ে সুযোগসন্ধানী। বেনফিকা দলে পাঁচবার ইউরোপীয়ান কাপ ফাইনাল খেলেছেন। বেনফিকা জেতে ১৯৫৮-তে বার্সিলোনার বিরুদ্ধে ও ইণ্টার ও ১৯৫৮-তে ম্যাঞ্চেস্টার ইউনাইটেডের বিরুদ্ধে।

বিশ্বকাপে পোর্তুগালকে সেমিফাইনালে নিতে তাঁর অবদান অপরিসীম। পোর্তুগাল তৃতীয় স্থান দখল করে প্রধানত অগাস্টোর কৃতিত্বে। ৪-৩-৪ প্রথায় লেফট-ইনে তাঁর দক্ষতা আজও গল্পকথা। গ্রাবা বেনফিকায় আসায় অগাস্টোর অনেক সুবিধাও গোল করায়। তবে এতদিন গোল দিতে তেমন সফল হননি, তা নয়। ওপেনিং ম্যাচে পোর্তুগালে তিনটি গোলের দুটিই অগাস্টোর। ওল্ড ট্রাফোর্ডে হাঙ্গেরির বিরুদ্ধে তাঁরা জেতেন ৩-১ গোলে।

পোর্তুগালের পক্ষে ৪৫টি ম্যাচ খেলেছেন। ওয়ার্ল্ড ক্লাব ম্যাচে বেনফিকার পাঁচটি ম্যাচেই নামেন।

বেনফিকার সহকারী ম্যানেজার অগাস্টো মরশুমে বেনফিকাকে পোর্তুগীজ চ্যাম্পিয়নশিপ এনে দেন। এরই কয়েকদিন পরে পোর্তুগীজ জাতীয় দলকে ব্রাজিল নিয়ে যান। বিশ্বকাপে অগাস্টো কৃতিত্ব দেখালেও ওর পর থেকেই পোর্তুগালের ফুটবলে ঢিলেমী দেখা গেল। তারপর ওরা প্রাণ ফিরে পায় অগাস্টোর হাতে দায়িত্ব দিয়ে।

**জোসে কার্লস বাউয়ের**—জন্ম ১৯২৫। ১৯৫০ ও ১৯৫৪-র বিশ্ব-কাপে ব্রাজিলের নির্ভরযোগ্য উইং-হাফ বাউয়ের ২৫ বার জাতীয় দলের পক্ষে খেলেছেন। সাওপাওলো দলের জন্য চারবার লীগ চ্যাম্পিয়নশিপ জেতেন। খেলা থেকে অবসরের পর ম্যানেজার হন। ইউসেবিও তাঁরই আবিষ্কার, কিন্তু বেনফিকায় টাকার অঙ্ক বেশি থাকায় বাউয়েরের সুপারিশেই ইউসেবিও বেনফিকায় চলে যান।

**জোসে লিনান্দ্রো আন্দ্রাদে**—জন্ম ১৯০১; মৃত্যু ১৯৫৭। বিশের দশকে উরুগুয়েয়ান ফুটবলে অন্যতম আদর্শ-পুরুষ। মন্টিভিডিওর সেণ্টেনারিও স্টেডিয়ামস্থ ন্যাশিওনাল ক্লাবেই প্রধানতঃ খেলতেন।

ময়লা, অ্যাথলীট চেহারার রাইট-হাফ আন্দ্রাদেকে যেমন তাঁর সতীর্থরা, তেমনি বিপক্ষের খেলোয়াড়রা অত্যন্ত শ্রদ্ধার চোখে দেখতেন। ১৯২৪ ও ১৯২৮-এ উরুগুয়ে ওলিম্পিক ফুটবলে জিতলে তাঁর জনপ্রিয়তা আরও বেড়ে যায়। তারপর আর কখনও জাতীয় দল থেকে আন্দ্রাদে বাদ পড়েননি।

বয়স যখন ২৯, আন্দ্রাদে আঘাত পেয়ে ফুটবল থেকে অবসরের কথা ভাবছিলেন, কিন্তু তাঁর অভিজ্ঞতাই জাতীয় ফুটবল নির্বাচন কমিটিকে ১৯৩০-এর প্রথম বিশ্বকাপ ফুটবলের জন্য ডাকতে বাধ্য করে। মন্টিভিডিও বিশ্বকাপে উরুগুয়ে বিজয়ী হল। ১৯৩৩ সালে তিনি ফুটবল থেকে অবসর নিলেও ফুটবলের প্রতি তাঁর গভীর অনুরাগ বহুদিন এই খেলার সঙ্গে ঘনিষ্ঠ সম্পর্ক রাখে।

**টার্সিশিও বার্গনিশ**—জন্ম ১৯৩৯। ইতালির এই খেলোয়াড় রাইট-ব্যাকরূপে আন্তর্জাতিক খ্যাতি অর্জন করলেও স্টপার ও সুইপার হিসাবে একই রকম দাপটে খেলতেন। খেলার মাঠে যেমন টাফ্, তেমনি কখনও বিপক্ষের সঙ্গে আপোষ তাঁর চরিত্রে ছিল না। তাঁর এই খেলা সর্বদাই পরিপূরকও ছিল ইণ্টারন্যাজোনেল-এর লেফট-ব্যাক গিয়াসিণ্টো ফ্যাচেত্তির খেলার। এই জুড়ির খেলা ইতালীর চ্যাম্পিয়নশিপে ন্যাজোনেলকে বিজয়ীর সম্মান এনে দেয়

কাপ ও ওয়ার্ল্ড ক্লাব চ্যাম্পিয়নশিপেও সফল হয় ওদের ক্লাব।

বার্গনিশের সিনিয়র গ্রুপে খেলা শুরু স্থানীয় ক্লাব উদিনীজে ১৯৫৯-এ। তবে শুরুটা তাঁর শুভ ছিল না। উদিনীজ সেবার ৭-০ গোলে হারে এ সি মিলানের কাছে। পরের বছর গেলেন জুভেণ্টাসে এবং ১৯৬০-এর ওলিম্পিক ফুটবলে ইতালি দলে নির্বাচিত হলেন। তুরিণে বার্গনিশ নিজেকে মানিয়ে নিতে পারেননি। জুভেণ্টাসের হয়ে ১৩টি লীগ ম্যাচ খেলার পর চলে যান পালেরমোতে। ইণ্টারের দৃষ্টি পড়ল তাঁর চমৎকার খেলায়। গেলেন মিলানে। ওখানেও বেশ খেললেন এবং ১৯৫৯-র নভেম্বরে রোমে রাশিয়ার বিরুদ্ধে প্রথম আন্তর্জাতিক ম্যাচে খেলার সুযোগ পেলেন।

ইংল্যাণ্ডে ১৯৫৯-র বিশ্বকাপে বার্গনিশ প্রথম দুটি ম্যাচে নামলেন। উত্তর কোরিয়ার কাছে বিপর্যস্ত হওয়া ম্যাচে খেলেননি। কিন্তু চারবছর পর মেক্সিকো বিশ্বকাপে ফাইনাল পর্যন্ত কোনো ম্যাচই ইতালি বার্গনিশকে বাদ দিয়ে খেলেনি। সেমি-ফাইনালে সেণ্টার-হাফে গিয়ে বার্গনিশ পশ্চিম জার্মানীর বিপক্ষে ইতালির চার গোলের একটি করেন। ইতালিতে ফিরে হলেন সুইপার। এর লীগে ইণ্টারের চ্যাম্পিয়নশিপ প্রাপ্তিতে তিনি অসাধারণ খেললেন।

**টিটকস, পল**—জন্ম ১৯০৮। দ্বিতীয় যুদ্ধের আগে হাঙ্গেরির খ্যাতনামা

লেফট-উইঙ্গার। স্বাস্থ্যবান টিটকস যখনই বল নিয়ে এগোতেন তখনই বিপক্ষের কাছে বিপজ্জনক হতেন। বিপক্ষরা তাই সর্বদা তাঁর কাছে প্রহরী নিযুক্ত করতেন, যাতে টিটকস নিজে তাঁদের গোলমুখে না এগোতে পারেন বা সতীর্থদের পাস না দেন। জাতীয় দলের ৪৭টি ম্যাচে নেমে ১৩টি গোল করেছেন, খেলেন ১৯৩৮-এর বিশ্বকাপ ফাইনালেও। এম টিকে-র জন্য তিনটি চ্যাম্পিয়নশিপ পদক জেতেন। পরবর্তীকালে কোচ হন হাঙ্গেরিতেই। পঞ্চাশের দশকের বিখ্যাত হাঙ্গেরি দলের দায়িত্ব ছিল টিটকসের উপরেই।

**টিম**—জন্ম ১৯১৬। ব্রাজিলের এই খেলোয়াড়ের পুরোনাম এলবা ডে পাডুয়া লিমা। তবে ক্রীড়া-জগতে 'এল পিত্তন' (অর্থাৎ সবার উপরে) নামেই খ্যাত ছিলেন। ১৯৩৭ সালে দক্ষিণ আমেরিকান চ্যাম্পিয়নশিপসে আঁকাবাঁকা দৌড়ের জন্যই টিম ওই নামে পরিচিত হন। মাত্র ১২ বছর বয়সে দ্বিতীয় ডিভিশনে খেলা শুরু করেন এবং ১৬ বছরের সময় বোটাফোগোর প্রথম দলের সুযোগ পান অপূর্ব বল কন্ট্রোল ও ড্রিবলিং দক্ষতার জন্য। ১৬টি আন্তর্জাতিক ম্যাচ খেলেছেন। তবে বিশ্বকাপে মাত্র একবার খেলেন, ১৯৩৮ সালে।

**টিল্কেয়োস্কি, হান্স**—জন্ম ১৯৩৫। পশ্চিম জার্মানীর অসীমসাহসী গোলরক্ষক টিল্কেয়োস্কি গোললাইনের উপর চমৎকার খেললেও তাঁর গোটা অঞ্চলে অমন ছিলেন না। ওই এলাকায় সর্বদাই কেমন যেন নার্ভাস মনে হত। বিপক্ষের কেউ বল নিয়ে এলেই টিল্কেয়োস্কিকে চিন্তিত দেখাত। বিশ্বকাপ ফাইনালে গোললাইন ছেড়ে সরে যাওয়ায় তিনি তীব্র সমালোচনার মুখে পড়েন। অথচ তার আগে গোল রক্ষা করতে গিয়ে তিনি হার্স্টের সঙ্গে সংঘর্ষে পড়েছিলেন।

অত্যন্ত শক্ত এই টিল্কেয়োস্কি ১৯৫৭ থেকে জার্মানার সেরা গোলরক্ষকরূপে পরিচিত। তবে ফারিয়ান থাকায় চিলি বিশ্বকাপে খেলার সুযোগ পাননি। তবুও ৩৯টি আন্তর্জাতিক ম্যাচে নেমে রেকর্ড করেন। টিল্কেয়োস্কির এই রেকর্ড ম্লান করেন শেপ মেয়ার। টিল্কেয়োস্কি ইউরোপীয়ান কাপ উইনার্স কাপ জিতে আসেন বোরাশিয়া ডর্টমুণ্ড-এর জন্য।

**টিশি লাজোস**—জন্ম ১৯৩৫। হাঙ্গেরির দুর্দান্ত গোল-স্কোরিং ইনসাইড ফরওয়ার্ড। পঞ্চাশের দশকের মাঝামাঝি হাঙ্গেরির বিশ্বখ্যাত জাতীয় দল ভেঙে

গেলে টিশি জাতীয় দলে নির্বাচিত হন এবং ফ্লোরিয়ান আলবার্টের সহযোগিতায় তিনি বিপক্ষের গোলমুখে বিস্ফোরণ ঘটাতেন। টিশির যদি ফুটবল কর্তৃপক্ষের সঙ্গে মতান্তর না হত, তা হলে ১৯৫৫ থেকে শেষ পর্যন্ত ৭০টিরও বেশি আন্তর্জাতিক ম্যাচে খেলার সুযোগ পেতেন। জাতীয় দলের পক্ষে টিশি ৪৯টি গোল করেছেন এবং এর অধিকাংশই চমৎকার ড্রাইভে। ১৯৫৮-র বিশ্বকাপে হাঙ্গেরির সাত গোলের চারটিই তাঁর। করেন তিনটি।

হনভেড দলে তাঁর প্রথম খেলা ১৮ বছর বয়সে। ১৯৫৩-য় ব্রাসেলসে 'উয়েফা' যুব ফুটবলে হাঙ্গেরির বিজয়ের পরই ওরা তাঁকে নিয়ে যায়। হনভেডে বড় বড় খেলোয়াড়ের পাশে টিশি নিজেকে মানিয়ে নেন নিখুঁত খেলে। বুদ্ধি, স্কিম ও নব নব ক্রীড়াধারার দ্বারা বিপক্ষের কাছে বিপজ্জনক স্ট্রাইকার হয়ে ওঠেন। তবে তিনি পূর্বসূরীদের মত সুপার-খেলোয়াড় হতে পারেননি। তবুও তাঁদের মতই সুযোগ-সুবিধা দাবি করতে থাকেন। কর্তৃপক্ষ তাঁর এই সব দাবি না মানায় টিশিও জাতীয় দলের খেলায় আগ্রহ দেখাননি এবং ১৯৬৪ থেকে আর তাঁকে জাতীয় দলে ডাকা হয়নি। অবশ্য একবার পাঁচ মিনিটের জন্য জাতীয় দলে খেলে আন্তর্জাতিক ম্যাচের সংখ্যা ৭১-এ এগিয়ে নেন।

তবে হনভেডের জন্য পর্যন্ত কঠোর পরিশ্রম অব্যাহত রেখেছিলেন। তিন শতাধিক লীগ ম্যাচে পাঁচবার সর্বোচ্চ গোল দাতা ছিলেন।

টোস্টাও—জন্ম ১৯৪৭। পুরোনাম এডুয়ার্ডো গনসালভেস আন্দ্রাদে। চোখে গুরুতর অস্ত্রোপচারের পরও বিশ্বকাপে টোস্টাও ব্রাজিলের তৃতীয়বার জুল রিমে ট্রফি জয়ে গুরুত্বপূর্ণ ভূমিকা নিয়েছিলেন। টোস্টাও-এর সর্বদা প্রবণতা ব্যাকপাসে। কিন্তু যতক্ষণ সতীর্থরা ফাঁকা জমিতে না দাঁড়ান, ততক্ষণ বল নিজের দখলেই রাখতেন। তারপর সুযোগ বুঝে নিখুঁত পাস। আর সুযোগ না মিললে বিদ্যুৎগতিতে এগিয়ে সোজা গোলে মারতেন। দর্শকরা তাঁকে 'শ্বেতকায় পেলে' আখ্যা দিয়েছিলেন। মেক্সিকো বিশ্বকাপে পেলে ও টোস্টাওর মধ্যে বেশ মিল পাওয়া যায়।

টোস্টাওর খেলার অধিকাংশ ছিল প্রখর বিচক্ষণতায় ভরা। আর এই বুদ্ধিদীপ্ত খেলাই তাঁর শারীরিক দুর্বলতাকে ঢেকে রেখেছিল। বল নিয়ে

ছুটতে বা যথাসময়ে যথার্থ পজিশনে চলে যেতে তাঁর জুড়ি কমই মেলে। খেলার গতিবিধি উপলব্ধিতে তাঁর তুলনা হয় না। বল পায়ে রেখে তিনি যেন পরম স্নেহে আদর করতেন। কিন্তু তাঁর শুটিং যেমন তীব্র, তেমনি তীক্ষ্ণ। নিজের খেলার উন্নতির জন্য কঠোর পরিশ্রম করতেন। বিশ্বকাপের পর দেখা যায় দীর্ঘদিন শুধু দুর্বল ডান পায়েই অনুশীলন করছেন। অবশেষে দেখা গেল তাঁর ডান পা কোনো অংশেই তাঁর বিখ্যাত বাঁ পায়ের চেয়ে কম নয়।

টোস্টাও এই ডান পায়ে তাঁর বাবাকে বিস্মিত করেছিলেন। কৈশোর থেকেই তাঁর ভীষণ আশা ছিল টোস্টাও রাইট-ইন হবে, লেফট-ইন নয়। টোস্টাও পর্যন্ত বেলো হরিজণ্টে জুনিয়র দলে ছিলেন। তারপর আমেরিকা ক্লাবের জুনিয়রে। এই ক্লাবের সাফল্য ক্রুজিরো-কে আকৃষ্ট করে এবং তাঁরা ওঁকে এক হাজার পাউণ্ডে কিনে আনলেন। কিন্তু আলাপ-আলোচনার পর ক্লাব বদল করলেন। সিনিয়র দলে প্রথম মরশুমে লীগে ১৩টি গোল করেন। দর্শকদের পক্ষে সেই থেকে কড়া নজর ওঁর দিকে। ১৮ বছরে যখন ক্রুজিরোর পক্ষে ১৪টি গোল করে তাদের লীগ চ্যাম্পিয়নে সহায়তা করেন, তাঁর জনপ্রিয়তাও বাড়ে। ক্রুজিরোর উপর্যুপরি পাঁচবার লীগ জয়ের এটি উদ্বোধনী বছর।

সারা ব্রাজিলে টোস্টাও-এর খ্যাতি ছড়িয়ে পড়ে। রিও চ্যাম্পিয়ন ফ্লেমেঙ্গোকে ৬-২ গোলে হারাল ক্রুজিরো। এর তিনটি টোস্টাও-এর। মে মাসে চিলির বিরুদ্ধে ব্রাজিল দলে নির্বাচিত হলেন তিনি। প্রথম খেলায় টোস্টাও গোল করতে না পারলেও কয়েক সপ্তাহ পরে পেরুর বিরুদ্ধে গোল দিলেন। ইংল্যাণ্ডে বিশ্বকাপে যাওয়ার পথে সুইডেনের বিরুদ্ধে দুটি এবং বিশ্বকাপে হাঙ্গেরির বিরুদ্ধে ব্রাজিলের একমাত্র গোলটি তাঁরই।

চোখ পরীক্ষার পর দেখা গেল রেটিনা বিচ্ছিন্ন। টোস্টাও টেক্সাসের হিউসটনের হাসপাতালে চলে গেলেন অপারেশনের জন্য। শল্য-চিকিৎসক যদিও আশ্বাস দিলেন ১২০ দিন পরে টোস্টাও খেলার মাঠে ফিরতে পারবেন, তবুও কোনো গ্যারান্টি ছিল না—আবার তিনি আগের অবস্থায় ফিরবেন।

টোস্টাও সব সংশয়ের অবসান ঘটান মেক্সিকোয় চমকপ্রদ খেলার দ্বারা। প্রতিটি ম্যাচে গোলের সুযোগ করে দেন পেলে, রিভেলিনো ও জেয়ারজিনোর জন্য। কোয়ার্টার ফাইনালে তো পেরুর বিরুদ্ধে নিজেও দুটি গোল করলেন। মেক্সিকোয় তাঁর খেলা দেখে সারা বিশ্ব স্বীকৃতি দিল এমন চমৎকার, বুদ্ধিদীপ্ত ও সাহসিকতাপূর্ণ ফুটবল কদাচিৎ দেখা যায়। এরই ফলশ্রুতি টোস্টাওর ভাস্কো-ডা-গামা ক্লাবে ট্রান্সফার। ওরা ওঁকে রেকর্ড ফি—২,২০,০০০ পাউণ্ড দিয়ে নিয়ে গেল। এতদিন পর টোস্টাও ভাবলেন, 'যোগ্য মর্যাদা পাওয়া গেল।' কিন্তু তখনও তাঁর চোখ মাঝে মাঝে কষ্ট দিচ্ছিল।

**ড্যানি ব্লাঞ্চফ্লাওয়ার**—জন্ম ১৯২৬। উত্তর আয়ারল্যাণ্ডের বিতর্কিত উইং-হাফ ড্যানি ব্লাঞ্চফ্লাওয়ার পেশাদারী ফুটবলারদের সমাজের উঁচুস্তরে পাংক্তেয় করে তোলেন, প্রমাণ করেন ফুটবল খেলতে শুধু পা নয়, মস্তিষ্কেরও প্রয়োজন। অন্যান্যদের তুলনায় ব্লাঞ্চফ্লাওয়ার পরিণত ফুটবলার হন অনেক দেরিতে, কিন্তু ত্রিশের কাছে পৌঁছেও খেলার গতি অব্যাহত রাখেন নিখুঁত-ভাবে। খেলার সময়ে তাঁর বিপুল উদ্দীপনা, ট্রেনিং-এর সময় কঠোর পরিশ্রম আজও যে কোনো খেলোয়াড়ের সঙ্গে তুলনীয়।

কিন্তু মাঠের বাইরে তিনি সম্পূর্ণ অন্য ধরনের। অধিকাংশ আইরিশম্যানের মত সর্বদাই তিনি নানা প্রশ্ন নিয়ে ব্যস্ত থাকতেন। কর্তৃপক্ষের সঙ্গে সব সময়েই খটাখটি লেগে থাকত। আবার সঙ্গে সঙ্গে ওই প্রশ্নের সমাধানও করতেন। ১৯৪৯-এ গ্লেনটোরান থেকে ব্রানসলিতে যেতেই কর্তৃপক্ষ তাঁকে সহজে মেনে নিতে পারেননি কম বয়সী বলে। তাছাড়া ড্যানিকে বয়সের তুলনায়, অভিজ্ঞতার তুলনায় একটু বেশি প্রগতিবাদী মনে হয়েছিল ওদের কাছে। মতান্তরের জন্য ড্যানি চলে গেলেন অ্যাস্টন ভিলায় ১৯৫১ সালে মাত্র ১৫ হাজার পাউণ্ডের বিনিময়ে। একদার বিখ্যাত ক্লাব হলে কী হবে—তাদের পড়তি অবস্থা চলছিল তখন। তবুও খেলার তেমন সুযোগ মিলল না ড্যানির। ১৯৫৪-য় তাই গেলেন টটেনহামে। তাঁকে দেওয়া হল ৩০ হাজার পাউণ্ড। ড্যানি ওই অর্থের দামও দিলেন চমৎকার খেলে। কিন্তু ব্লাঞ্চ-

ফ্লাওয়ারের খেলার পদ্ধতি অধিকাংশেরই অপছন্দ। গ্যালারিতে বসে কর্তৃপক্ষ ভাবতেন, ব্লাঙ্কফ্লাওয়ারের ট্যাকটিক্‌স এমন কিছু আহামরি নয়। পরে ম্যানেজার বিল নিকলসন কর্তৃপক্ষকে বোঝালেন: আপনাদের ধারণা যথার্থ নয়। ওঁদেরই কাছে অতঃপর ব্লাঙ্কফ্লাওয়ার হিরো হয়ে গেলেন।

১৯৫৮-র বিশ্বকাপ ব্লাঙ্কফ্লাওয়ারকে আরও বেশি সম্মান দিতে পারত। সন্দেহ নেই আহত খেলোয়াড়দের নিয়ে তাঁর নেতৃত্ব ও পিটার ডোহার্টির ম্যানেজারশিপেই উত্তর আয়ারল্যাণ্ডকে কোয়ার্টার ফাইনালে পৌঁছে দেয়। ড্যানির বয়স তখন ৩২। তবুও তরুণরা তাঁর সঙ্গে পেরে উঠত না। প্রথম ডিভিশনেও তরুণদের হিমসিম খাওয়াতেন। বিশ্বকাপের অভিজ্ঞতা তো তাঁকে আরও উৎসাহিত করে এবং ক্লাবের ম্যাচে তিনি অসাধারণ খেলতে থাকেন।

প্রথমে টমি হার্মার ও পরে জন হোয়াইটের সঙ্গে তিনি স্পার্সকে ইংল্যাণ্ডের সেরা দলে পরিণত করেন। লীগ ও কাপ জিতে ডাবল পেল। লীগের ৪২টি ম্যাচেই খেলেন। নামেন এফ এ কাপের সাতটি ম্যাচেই। ড্যানির অক্লান্ত পরিশ্রম, বুদ্ধির প্রয়োগ ও নিখুঁত বল বণ্টন ইত্যাদি তাঁকে 'ফুটবলার অফ দ্য ইয়ার' করল। ড্যানি ১৯৫৮-তেও ওই সম্মান পেয়েছিলেন। সত্তরের দশকে স্পার্সের গোলের সংখ্যা কমে গেলে সমালোচকেরা বললেন: ব্লাঙ্কফ্লাওয়ারের ট্যাক্‌লিং-এ সেই শক্তি আর নেই। তাঁর এই দুর্বলতা ঢেকে দেন 'ষষ্ঠ' ফরওয়ার্ড ম্যাকে।

স্পার্সের নানা সাফল্যের নেপথ্য নায়ক এই ব্লাঙ্কফ্লাওয়ার। পায়ের আঘাত তাঁর খেলায় যে ঘাটতি এনেছিল, তা পুনরুদ্ধার সম্ভব হয়নি। তবুও ফুটবল থেকে সঙ্গে সঙ্গেই অবসর নেননি। ৬০০টি ক্লাব ম্যাচ খেলেছেন এবং আয়ারল্যাণ্ডের পক্ষে মোট ৫৩টি। তাঁর এই রেকর্ডের সমকক্ষ হন বিলি বিংহাম।

খেলা থেকে অবসর নিয়ে সাংবাদিকতার পেশায় চলে আসেন পুরোপুরি। খেলার মাঠে পায়ের কাজের মতোই কলমও তাঁর চমৎকার। 'সানডে এক্সপ্রেস'-এ নিয়মিত লেখা ছাড়াও ওদের প্রতিনিধিরূপে দেশে দেশে ভ্রমণেরও সুযোগ পান। লেখা শুরু করলেন 'নিউ স্টেটসম্যান'-এ। টেলিভিশনেও যোগ দেন ভাষ্যকাররূপে। কিন্তু ফুটবলের মত এখানেও কর্তৃপক্ষের সঙ্গে মতান্তর দেখা দিল।

**ডিডি**—জন্ম ১৯২৮। ১৯৫৮-র বিশ্বকাপে ব্রাজিলের মিড-ফিল্ডের এই দুর্ধর্ষ খেলোয়াড়ের পুরোনাম ভালডির পেরিরা। বিশ্বখ্যাত এই খেলোয়াড় ম্যানেজার হয়েও দারুণ সাফল্য অর্জন করেন। ১৯৫৮-এর বিশ্বকাপে পেরু দর্শনীয় ও আক্রমণাত্মক ফুটবল খেলে কোয়ার্টার ফাইনালে ওঠে ডিডিরই নেপথ্য ভূমিকায় তথা ম্যানেজারশিপে।

ডিডির জীবন কিন্তু অন্যখাতে বয়ে যাওয়ার সম্ভাবনাই ছিল সমধিক। ১৪ বছর বয়সে এক অ্যামেচার দলে খেলার কালে ডান হাঁটুতে বিপক্ষের এক প্রচণ্ড শট ধরেন এবং কিছুদিনের মধ্যেই বড় একটি ফোঁড়া হয়। আর সেই ফোঁড়া এমন হল যে, চিকিৎসকরা বললেন, হাঁটু কেটে বাদ দেওয়া ছাড়া উপায় নেই। কিন্তু সুচিকিৎসা ও সেবার দ্বারা ডিডি হাঁটু কেটে ফেলা থেকে অব্যাহতি পান। ছয় মাস তিনি হুইলচেয়ারে কাটালেন। এর পরও দেখা গেল ডান পায়ে খুঁড়িয়ে খুঁড়িয়ে হাঁটছেন। ১৯৪৬-এর মধ্যে মোটামুটি সুস্থ হয়ে আমেরিকানো ক্যাম্পোসে যোগ দিলেন। ১৯৪৯-এ গেলেন রিও ও মাদুরিরায়। ওখানে বেশ তাড়াতাড়িই রিও ডি জেনিরোর প্রথম ডিভিশনে সুনাম পেলেন। ১৯৫০-এ ফ্লুমিনেন্স তাঁকে কিনে নিল। এবার ডিডি আরও খ্যাতি অর্জন করলেন এবং সেরা লিংকিং ইনসাইড ফরওয়ার্ড পরিগণিত হলেন।

ফ্লুমিনেন্সে থাকাকালেই ডিডি 'ডেড্-বলে' 'কার্ভিং কিক্' করতেন। আর এই শটের পথিকৃৎ তিনিই। ব্রাজিলে তাঁর এই শট 'ফোলা সেকা' (শুকনো পাতা) নামে পরিচিত হয়। এই স্কিলই তাঁকে খ্যাতির শীর্ষে তোলে। অনেকের ধারণা জন্মে, ডিডি ঐশ্বরিক ক্ষমতাবলেই ওই 'ফোলা সেকা'-য় কুশলী, কিন্তু ডিডি পরিষ্কার জানান, 'প্রতিদিন ঘণ্টার পর ঘণ্টা নয়—বছরের পর বছর কঠোর অনুশীলন দ্বারাই ফোলা সেকা রপ্ত করেছি।' প্রতিদিন তো তিনি অন্তত চার ঘণ্টা প্রাকটিস করতেন শুধু শুটিং ও ক্রস-ফিল্ড পাস।

১৯৫০-এ ডিডি রিও ডি জেনিরোর যুবকদের পেশাদার দলভুক্ত হয়ে নতুন মারাকানা স্টেডিয়ামে নেমে প্রথম গোল করলেন, পরের বছর ফ্লুমিনেন্স লীগ চ্যাম্পিয়ন হল। ডিডির পাসিং স্কিল ও অন্যান্য নৈপুণ্য ব্রাজিলের ম্যানেজার জেজে মরিরার দৃষ্টি এড়াল না। তিনি ডিডিকে চিলিতে ১৯৫২-র প্যান আমেরিকান গেমসের অন্তর্ভুক্ত করলেন। ব্রাজিল জাতীয় দলের পক্ষে ৭২টি ম্যাচের উদ্বোধনী খেলাটিতে নামলেন এপ্রিলে এবং ব্রাজিল ২-০ গোলে

মেক্সিকোকে হারাল। ডিডিকে তারপর আর ব্রাজিল দল থেকে বাদ দেওয়া যায়নি। গেলেন সুইজারল্যাণ্ডে ১৯৫৪-র বিশ্বকাপে খেলতে। ১৯৫৬-য় বোটাফোগোয় যেতেই সংবাদপত্রের সমালোচকরা বিরূপ মন্তব্য শুরু করলেন: ডিডি 'ফোলা সেকা' মারতে পারছেন না। আসলে বোটাফোগো তাঁকে ওই অনুশীলনের সুযোগ দিত না। তবুও ১৯৫৭-র মরশুমে তিনি আন্তর্জাতিক ম্যাচে ২১টি গোল করলেন। পেরুর বিরুদ্ধে তাঁর 'ফোলা সেকা'-ই সুইডেনের বিশ্বকাপে ফাইনাল রাউণ্ডের জন্য নির্বাচিত করল। ১৯৫৮-র বিশ্বকাপে ব্রাজিলের সাফল্যের প্রধান স্তম্ভ হলেন ডিডি। সব ম্যাচেই জয়ের উৎসরূপে দেখা দেন। বিশ্বের সেরা খেলোয়াড়ের শিরোপাও পেলেন তিনি।

১৯৫৮-য় রিয়াল মাদ্রিদ তাঁকে কিনল বোটাফোগোর কাছ থেকে। ডিডি চামার্টিনে অবতরণ করলেন 'ওয়ার্লডস্ গ্রেটেস্ট' ও একজন 'ওয়ার্লড চ্যাম্পিয়ন' হিসাবে। ডি স্টিফানো কিন্তু বিশেষণ দুটিতে খুব খুশি ছিলেন না। কেননা, তিনি নিজেকে সবার সেরা বলেই জানতেন। আর রিয়াল মাদ্রিদ তো তাঁরই দল। কোনোরকম প্রতিদ্বন্দ্বিতা তিনি সহ্য করতেন না। আর তাই ডিডির বিরুদ্ধে নানা ধরনের প্রচার শুরু হল। তাঁকে একঘরে করে রাখা হল। অপ্রীতিকর ব্যাপার দেখে রিয়াল মাদ্রিদ সাময়িকের জন্য ডিডিকে ধার দিল ভ্যালেন্সিয়া দলে। ডিডি এসব নিয়ে বেশ অসন্তুষ্ট। তিনি অনুরোধ করলেন রিয়ালকে: অপনারা আমার চুক্তি বাতিল করুন। ডিডি ১৯৬০-তে বোটাফোগোয় ফিরলেন।

তখন আর তিনি আগের ডিডি নন, অনেকটা বুড়িয়ে গেছেন।

লীগ খেতাব এনে দিলেন। আবার ব্রাজিল দলে ডাক পড়ল চিলির বিশ্বকাপে খেলার জন্য। ডিডির গতি তখন সামান্য শিথিল, তবু ছটি ম্যাচেই বেশ খেলেন ও ব্রাজিল আবার বিশ্বকাপ জিতল। শেষ দিকে ডিডি পেরুর স্পোর্টিং ক্রিস্টাল থেকে ম্যানেজারশিপের আমন্ত্রণ পেলেন এবং তা গ্রহণও করলেন। বিশ্বকাপে পেলেন পেরু জাতীয় দলের দায়িত্ব। তাঁর ম্যানেজারশিপে পেরু প্রতিটি ম্যাচে বিপক্ষদের কাঁপিয়ে দিল। আর্জেন্টিনাকে হারিয়ে তারা মেক্সিকোয় গেল ফাইনাল রাউণ্ডের জন্য। একসময় ডিডি বলেন, তাঁর দল ভাল খেলবে ব্রাজিলের সঙ্গে প্রতিদ্বন্দ্বিতার পরে। ডিডি-র ধারণা অসত্য ছিল না। কিন্তু পেরু ২-৪ গোলে হেরে যায় ব্রাজিলের কাছে কোয়ার্টার ফাইনালে। সন্দেহ নেই মেক্সিকো বিশ্বকাপে এটাই ছিল

সেরা ম্যাচ। ডিডির আমন্ত্রণ আসে আর্জেন্টিনা থেকে রিভার প্লেট দলের ম্যানেজারশিপের জন্য।

**ডি স্টিফানো, আলফ্রেডো**—জন্ম ১৯২৬। পঞ্চাশের দশকের অন্যতম সেরা সেণ্টার ফরওয়ার্ড আর্জেন্টিনার ডি ষ্টিফানো। এমন সেণ্টার ফরওয়ার্ড যে, তখন রিয়াল মাদ্রিদের গোটা দলের খেলা হত তাঁকে কেন্দ্র করেই। 'আমিই সবার সেরা' ডি ষ্টিফানোর এই দাবি নিছক অযৌক্তিক ছিল না। অমন চৌখস ও গোটা দলের উপর প্রভাব বিস্তারের ক্ষমতা তখন যেমন কারুর ছিল না, আজও কারুর নেই। নিশ্চিতই রিয়াল মাদ্রিদ তাঁর কাছে অনেক ঋণী। ডি ষ্টিফানোকে বাদ দিয়ে পরপর পাঁচবার ইউরোপীয়ান কাপ জয় রিয়ালের পক্ষে মোটেই সম্ভব ছিল না। সেণ্টার ফরওয়ার্ড হিসাবে হিদেকুটির চাইতে দশগুণ কুশলী ও ক্ষমতাবান ছিলেন। কী তাঁর স্ট্যামিনা! একই মিনিটে গোলে শট আবার নিজেদের পেনাণ্টি-এলাকায় ছুটে এসে বিপক্ষকে ট্যাকল করা—এমন ঘটনা আজকাল কমই দৃষ্ট হয়।

স্ট্যামিনা বাড়াতে ডি ষ্টিফানো বুয়েনস আয়ার্সের রাজপথে কিশোরদের মত নিয়মিত দৌড়তেন। ওই শহরেই এক ব্যারাকে ১৯৪২-র ৪ জুলাই তাঁর জন্ম। বাবা প্রাক্তন ফুটবলার, তাই ছেলেবেলা থেকেই ডি ষ্টিফানো খেলার জন্য উৎসাহ পান। খেলা শুরু করেন রিভার প্লেটের চতুর্থ অ্যামেচার দলে। পেশাদার খেলোয়াড় হন ১৯৪২-এ। সিনিয়র দলে সুযোগ পেলেন পরের বছর। কিন্তু ১৯৪৫-এ ধারে গেলেন হারাকান-এ। একবছর না কাটতেই রিভার প্লেট আবার ওকে ফেরত আনল। ১৯৪৫-এর মরশুমে তাঁর চমকপ্রদ খেলা 'দ্য ব্লণ্ড অ্যারো' আখ্যা দিল। ১৯৪৭ সালেই পুরো মরশুমটা খেলেন এবং রিভারের জন্য লীগ জয় করলেন, ২৭টি গোল দিয়ে হলেন টপ-স্কোরার। দক্ষিণ আমেরিকান চ্যাম্পিয়নশিপসের সাতটি ম্যাচেই সুযোগ পেলেন এই মরশুমেই, আর্জেন্টিনা বিজয়ীও হল।

এর পরেই আর্জেন্টিনা থেকে প্রথম শ্রেণীর পেশাদাররা বগোটায় চলে যান মোটা টাকার বিনিময়ে। কলোম্বিয়ান এফ এ ও ফিফা বিরোধী লীগ চালু হওয়ায় খেলোয়াড়রা ওই সুযোগ নেন। ডি ষ্টিফানো ১৯৫৩ পর্যন্ত মিলিও-নারিওসে রইলেন। এর মাঝে ১৯৫০ ও ১৯৫২-য় চ্যাম্পিয়নশিপ পদক জেতে ওই ক্লাব।

১৯৫৩-য় কলোম্বিয়ায় খেলোয়াড় সমাবেশের অবসান ঘটে। ডি ষ্টিফানোর

ডাক পড়ল রিয়াল মাদ্রিদ ও বার্সিলোনা থেকে। এই নিয়ে প্রচুর তিক্ততা দেখা দেয়। সলোমন রায় দিলেন ও স্প্যানিশ ফেডারেশন ডিক্রি পেল। নির্দেশ এল ডি স্টিফানো দুই দলেই খেলবেন পালা করে। কিন্তু রিয়াল নিজের স্বার্থে বার্সিলোনার সঙ্গে আপোষ করে ডি স্টিফানোকে পুরোপুরি নিজেদের দলে রাখলেন।

সোনালী চুলের এই আর্জেন্টেনীয় পরে স্পেনের নাগরিকত্ব গ্রহণ করেন। সঙ্গে সঙ্গে তাঁর খেলারও যেন আমূল পরিবর্তন ঘটল। তাঁর চমৎকার পাস, গোলমুখে মারাত্মক শট গোটা দলের খেলোরও আদল পাল্টে দিল। ১৯৫৫-৫৬-য় যখন ইউরোপীয়ান কাপ প্রবর্তিত হয়, রিয়াল তখন স্প্যানিশ চ্যাম্পিয়ন, ইউরোপীয়ান কাপও জিতল তারা প্যারিসে ফাইনালে ৪-৩ গোলে রিমসকে হারিয়ে। পরবর্তী চার বছর ওই কাপ জয়ের মূলে ডি স্টিফানোর অবদানই সর্বাধিক ছিল।

সত্যি বলতে কী ডি স্টিফানো কখনও সানন্দে কারুর শ্রেষ্ঠত্ব মেনে নিতে পারতেন না। তাই একটি মরশুম প্রায় না খেলেই কাটাতে হয় মাদ্রিদে। ফ্রান্সের রেমণ্ড কোপা রাইট-উইং-এ খেলেন বিকল্প পজিশনেই। ব্যতিক্রম ছিলেন শুধু ফেরেঙ্ক পুসকাস। বিশ্বের অন্যতম শ্রেষ্ঠ পুসকাস ১৯৫৬-য় হাঙ্গেরিতে বিপ্লবের সময় দেশ ছেড়ে ইতালীর হয়ে খেলতে আসেন এবং ডি স্টিফানো একই দলে তাঁর সঙ্গে মানিয়েও নেন অত্যন্ত সহজে। ১৯৬০-এর ইউরোপীয়ান কাপ ফাইনালে হ্যামডেন পার্কে আইনট্রাশট ফ্রাঙ্কফুর্টের বিরুদ্ধে রিয়ালের সাত গোলে তিনটি ছিল ডি স্টিফানোর ও চারটি পুসকাসের। পুসকাস বেশি গোল করলেও ডি স্টিফানো কিন্তু অখুশি ছিলেন না।

ওই বছরের শেষের দিকে পেনারোলকে হারিয়ে রিয়াল ওয়ার্ল্ড ক্লাব চ্যাম্পিয়নশিপে বিজয়ী হয় ডি স্টিফানোর নেতৃত্বেই। তিনি রিয়ালে আরও চার বছর রইলেন এবং ইউরোপীয়ান কাপ ফাইনালে রানার্স হল ইন্টারের কাছে হেরে। বয়স তখন ৩৮। এই বয়সে বার্সিলোনার প্রথম ডিভিশনের নীচের দিকের ক্লাব এসপানোলে চলে গেলেন, আর তাই নিয়ে দারুণ সাড়া পড়ল। বস্তুতঃ তাঁর মত খেলোয়াড়ের এই 'অবনতি' কেউ মেনে নিতে পারছিলেন না।

৪০ বছর বয়সে ডি স্টিফানো ফুটবল থেকে অবসর নিলেন। এর ১১ বছরই কাটিয়েছেন রিয়াল মাদ্রিদে এবং জিতেছেন একবার ওয়ার্ল্ড ক্লাব চ্যাম্পিয়ানশিপ

পদক, পাঁচবার ইউরোপীয়ান চ্যাম্পিয়নশিপ পদক ও আটটি অন্যান্য চ্যাম্পিয়নশিপ পদক। নিজের ৫৮টি ইউরোপীয়ান কাপ ম্যাচে ৪৯টি গোল করেছেন। স্প্যানিশ লীগে পাঁচবার সর্বোচ্চ গোলদাতা। এই লীগে সর্বোচ্চ খেলার সংখ্যা ৩০। ডি ষ্টিফানো গোল দিলেন ১৯৫৪-য় ৩০টি,
১৯৫৭-য় ৩১টি, ১৯৫৮-য় ১৯টি এবং ১৯৫৯-এ ২৩টি।

স্পেনে ১৩ বছর থাকাকালে ৬০০ ম্যাচ খেলেছেন, গোল করেছেন সাড়ে চারশ'। এর মধ্যে কিন্তু প্রীতি ম্যাচ, ট্যুর গেম ও অন্যান্য খেলার চারশ' গোল ধরা হয়নি। দু'বার পেয়েছেন ফরাসীদের নির্বাচিত 'ইউরোপীয়ান ফুটবল অফ দ্য ইয়ারের' সম্মান ১৯৫৭ ও ১৯৫৯-এ।

ডি ষ্টিফানোর কেবল বলার মত রেকর্ড নেই বিশ্বকাপ ফুটবলে। আসলে একবারও তিনি বিশ্বকাপ ফুটবলের ফাইনাল রাউণ্ডে খেলার সুযোগ পাননি। কুবালা, সুয়ারেজ, জেন্টো ও ডি ষ্টিফানো থাকা সত্ত্বেও স্পেন ১৯৫৮-র বিশ্বকাপের চূড়ান্ত পর্যায়ে আসতে পারেনি। ১৯৪২-তে ডি ষ্টিফানো চিলির বিশ্বকাপে যেতে পারেননি আহত থাকায়। তবে স্পেনে জাতীয় দলে মোট ২৩টি গোলের রেকর্ড আছে। ১৯৫৬-য় নেদারল্যাণ্ডসের বিরুদ্ধে প্রথম খেলায় করেছিলেন হ্যাটট্রিক।

খেলোয়াড়-জীবনের শেষদিকে তিনি শপথ নেন, 'আর যাই হই, ম্যানেজার কখনও নয়।' কিন্তু পরে তিনি এই সিদ্ধান্ত বদলান। কিছুদিন স্পেনে ম্যানেজারশিপের 'শিক্ষানবিশী' করেন, ১৯৪২-তে স্বদেশে ফেরেন। আর্জেন্টিনায় গিয়ে বোকা জুনিয়র দলের ম্যানেজার হন। আর্জেন্টিনার জনসাধারণ ও সংবাদপত্র ডি ষ্টিফানোর কড়া সমালোচনা করলেন। কিন্তু ডি ষ্টিফানো ওসবের তোয়াক্কা না করে গভীর মনোযোগে খেলোয়াড় তৈরির কাজে ব্যাপৃত রইলেন—ঠিক যেমন সাধনা ও অধ্যবসায়ে নিজে বড় হয়েছিলেন। সারা দেশ থেকে খুঁজে আনলেন তরুণ প্রতিভাবানদের। ওদের শারীরিক সক্ষমতার দিকে নজর দিলেন বেশি মাত্রায়। ৪-৩-৩ প্রথা বন্ধ করে দুই উইঙ্গার প্রথা চালু করলেন। বাদ দিলেন জনপ্রিয় খেলোয়াড় উবাল্ডো, অ্যার্টনিও র‍্যাটিনকে। ক্লাব ও জাতীয় দলের অধিনায়ক র‍্যাটিন অবশ্য সসম্মানে অবসর নেন। ডি ষ্টিফানো আর্জেন্টিনার ফুটবল-পাগলদের বিক্ষুব্ধ করে তুললেন। কিন্তু ঝড় থামল, বোকা মরশুম শেষে যখন জাতীয় চ্যাম্পিয়ন হল।

ডি ষ্টিফানো আবার স্পেনে ফেরার সিদ্ধান্ত নিলেন। কেননা, এর আগে তিনি ওখানে বাড়িও তৈরি করেছিলেন নিজের বসবাসের জন্য। ১৯৭০-এ তিনি ভ্যালেনসিয়ার ম্যানেজারের দায়িত্ব নিলেন এবং ২৪ বছরের মধ্যে তাদের জন্য প্রথম লীগ চ্যাম্পিয়নশিপের পদকটি এনে দিলেন। ডি ষ্টিফানো প্রমাণ করলেন আবার—আমিই শ্রেষ্ঠ।

**ডিক্সি ডিন**—জন্ম ১৯০৭। বিশেষজ্ঞদের মতে আন্তর্জাতিক ফুটবলে ইংল্যাণ্ডের ডিক্সি ডিনের মত সেণ্টার ফরওয়ার্ড আজও জন্মগ্রহণ করেননি। তবে নিঃসন্দেহে তিনি সবচাইতে সক্রিয় ছিলেন তাঁর আমলে। ১৯২৪ থেকে ১৯৩৯-এর মধ্যে ৪৩৭টি লীগের খেলায় ৩৭৯টি গোল করেন। আর্থার রাউলে ছাড়া আর কেউ ওই রেকর্ড ম্লান করতে পারেননি। ডিক্সির ৩৭৯টি গোলের ৩১০টি প্রথম ডিভিশন লীগে—এ রেকর্ড ভেঙেছেন একমাত্র জিমি গ্রিভস। এভার্টনের পক্ষে গোল করেন ৩৪৯টি। একটি ক্লাবে কারুর এই রেকর্ড নেই, ওখানে ১৯২৭-২৮ মরশুমেই গোল ৬০টি। প্রথম ডিভিশনে দ্বিতীয় টপ-স্কোরারের গোল ৪৯টি।

ডিন ইংল্যাণ্ডের পক্ষে ১৬টি আন্তর্জাতিক ম্যাচে ১৮টি গোল করেন। ডিক্সি ডিনের ক্লাব ও জাতীয় দলে গোলের সংখ্যা আরও বাড়ত, যদি না তিনি ঘন ঘন আহত হয়ে বসে থাকতেন। ১২ বার তো তাঁর অস্ত্রোপচার হয়েছে। আর এজন্য ১০০টি ম্যাচে নামতেই পারেননি।

তবুও ডিক্সি ডিনকে খেলার মাঠে পাওয়া গিয়েছিল এই-ই বোধহয় যথেষ্ট। কৈশোরে জন্মস্থান বার্কেনহেড-এর ট্রানমার রোভার্সে খেলার সময় বিপক্ষের এক খেলোয়াড় উদ্দেশ্যপ্রণোদিতভাবে তাঁর তলপেটে এমন লাথি মেরেছিল যে, ডিক্সি ডিন মারাই যেতেন। ১৯২৫ সালে তিন হাজার পাউণ্ড চুক্তিতে এভার্টনে আসার কিছুদিনের মধ্যে পথ-দুর্ঘটনায় মৃত্যুর কবল থেকে ফিরে এলেও তাঁর মাথায় প্রচণ্ড আঘাত লাগে।

ডিক্সি ডিনকে বিশ্ব ফুটবল-ইতিহাসের শ্রেষ্ঠ খেলোয়াড় আখ্যা কেবল কলমে দেওয়া হয়নি। শটে যেমন শক্তি, দৌড়ে তেমনি গতি। সবচেয়ে আকর্ষণীয় ছিল তাঁর পদক্ষেপ। দুই পায়েও ওঁর সমান শক্তি। তদুপরি অসীম সাহস ও একাগ্রতা, আর সর্বোপরি চমৎকার হেড—সব মিলিয়েই ডিক্সি ডিন 'শ্রেষ্ঠ' খেলোয়াড়ের আখ্যা পেয়েছেন। শূন্যের বলে তাঁর অপূর্ব ক্রীড়া-নৈপুণ্যই দর্শকদের হৃদয় জয় করে। ডিক্সি ডিন সংবাদপত্রের শিরোনাম

হন এক মরশুমে ৬০ গোলের রেকর্ড করে। তার আগের মরশুমে দ্বিতীয় ডিভিশনে মিডলবরোর জর্জ ক্যামসেল ৫৯ গোল দিয়ে রেকর্ড করেন। ডিক্সি ডিন ৬০তম গোলটি দিলেন পরের বছরের মরশুমের শেষ ম্যাচে কর্ণার থেকে আসা বলে অভাবনীয় হেড দ্বারা সমাপ্তির মাত্র তিন মিনিট আগে। ওই শেষ ম্যাচটি সম্পর্কে অনেকেরই জানা, ডিক্সি ডিন সেদিন হ্যাটট্রিক করেছিলেন। কিন্তু খুব কম লোকই জানেন, ৬০ গোলের কোটা পূর্ণ করতে শেষ তিনটি ম্যাচে তাঁর প্রয়োজন ছিল ৯টি গোলের। অত্যন্ত সাফল্যের সঙ্গে তিনি গোল পান যথাক্রমে ২, ৪ ও ৩টি। আরও বড় কথা ৬০টি গোল হয় ২৯টি খেলা থেকে। কেননা ১০টি ম্যাচে তিনি একটিও স্কোর করতে পারেননি এবং আহত থাকায় ৩টি ম্যাচে মাঠে নামেননি। এই মরশুমে এভার্টন চ্যাম্পিয়ন হল, অথচ ১৯৩০-এ তারা দ্বিতীয় ডিভিশনে নেমেছিল। ডিক্সি ডিনের তৎপরতায় ১৯৩১-এ হল দ্বিতীয় ডিভিশন চ্যাম্পিয়ন। ১৯৩২-এ আবার উঠল প্রথম ডিভিশনে। ১৯৩৩-এ এফ এ কাপের খেলায় দ্বিতীয় গোলটি করলেন ওয়েমব্লিতে। এমন জোরালো শট মারলেন যে, ম্যাঞ্চেস্টার সিটির গোলরক্ষকও তখন যেন বলের সঙ্গে গোল হয়ে গেলেন।

একই মরসুমে ৬০ গোলের রেকর্ডের আগে ডিক্সি ইংল্যাণ্ডের হয়ে পাঁচটি ম্যাচে ১২টি গোল করেন। গোল হল যথাক্রমে ২, ৩, ২, ২ ও ৩। অথচ বয়স তখন মাত্র ২০। আন্তর্জাতিক ফুটবলে এমন নজির ক'টি আছে? আরও একবারের গোলের হিসাব দিই। লীগ ও কাপের উপর্যুপরি ৯টি ম্যাচে ২০ গোল করলেন এইভাবে: ৪, ১, ২, ১, ৪, ১, ২, ১, ও ৪। তাঁর মোট হ্যাটট্রিক ২৭টি।

এভার্টন ছেড়ে কিছুদিনের জন্য নটস কাউন্টিতে গেলেন। বয়স তখন ৩২। কিন্তু শারীরিক কারণে খেলতে পারলেন না বেশিদিন। যুদ্ধের আগে আয়ারল্যাণ্ডেও খেলেন সামান্য কালের জন্য। ১৯৬৫-তে এভার্টন তাঁর কৃতিত্বের স্মরণে ক্লাবের প্রতি অবদানের কৃতজ্ঞতা স্বরূপ তাঁর সম্মানে একটি প্রদর্শনী ম্যাচের আয়োজন করে। ২৫ বছর আগে যিনি এভার্টনের পক্ষে, ইংল্যাণ্ডের হয়ে দর্শকেদের মাতিয়ে রাখতেন, দেখা গেল তাঁকে, সেদিনকার সেই ফুটবল-নায়ককে ইংল্যাণ্ডের দর্শকরা ভুলে যাননি। কাতারে কাতারে এলেন দর্শকরা তার প্রতি শ্রদ্ধা নিবেদনের ম্যাচ দেখতে। ৩৭ হাজার দর্শকে কানায় কানায় পূর্ণ হল স্টেডিয়াম।

**নাসাজ্জি জোসে**—জন্ম ১৯০৫, মৃত্যু ১৯৬৮। নাসাজির নেতৃত্বে উরুগুয়ে ১৯২৪ ও ১৯২৮-এর ওলিম্পিক ফুটবল এবং ১৯৩০-এর প্রথম বিশ্বকাপ জেতে। অত্যন্ত দক্ষ রাইট-ব্যাক নাসাজির টেকনিক, কঠোর পরিশ্রম ও অকুতোভয় তাঁকে 'মার্শাল' আখ্যা দিয়েছিল। প্রয়োজনে তিনি ফরওয়ার্ডে ও সেণ্টার-হাফেও খেলতেন।

একনাগাড়ে ১৪ বছর আন্তর্জাতিক ম্যাচ খেলেছেন। ১৯২৩, ১৯২৪, ১৯২৬ ও ১৯৩৫-এ উরুগুয়ে দক্ষিণ আমেরিকান চ্যাম্পিয়নশিপে বিজয়ী হয় প্রধানত নাসাজির নেতৃত্বে। উরুগুয়ের ওই স্বর্ণযুগে নাসাজি ছিলেন স্বদেশের ন্যাশিওনালে। উরুগুয়ের ওই সেরা ক্লাবকে তাদের কৃতিত্বের জন্য বলা হত 'দ্য মেশিন'।

৩১ বছরে নাসাজি অবসর নেন খ্যাতির শীর্ষে থাকাকালেই ১৯৪৫-এ অবশ্য উরুগুয়ে ফুটবল অ্যাসোসিয়েশনের অনুরোধে তিনি জাতীয় দলের কোচিং-এর দায়িত্ব নেন। তবে তা কেবল দক্ষিণ আমেরিকান চ্যাম্পিয়নশিপের জন্যই। নাসাজির কোচিং-এর ব্যাপারে কখনও আস্থা ছিল না। তার ধারণা, খেলোয়াড় হয় প্রত্যেকে জন্মসূত্রেই। ঘষে মেজে খেলোয়াড় তৈরি করা যায় না।

**নেটো ইগোর**—জন্ম ১৯৩০। রাশিয়া ও স্পার্টাক মস্কো ক্লাবের অধিনায়ক ও উইং-হাফ। তাঁরই উদ্যোগে ১৯৫৪-র পর রাশিয়া ইউরোপের সেরা দলে পরিণত হয়। ৪-২-৪ প্রথায় খেলা শুরু করেন নেটো ক্লাব সতীর্থ আলেক্সি পারামোনোভকে মিড-ফিল্ডে এনে। ১৯৪২ থেকে ১৯৫৪ পর্যন্ত জাতীয় অধিনায়ক নেটো ৮৭টি আন্তর্জাতিক ম্যাচ খেলেছেন, গোল করেন ৪টি। তাঁরই নেতৃত্বে রাশিয়া ১৯৫৬-য় মেলবোর্ণে ওলিম্পিক ফুটবলে সোনা পায়। এর আগে অর্থাৎ ১৯৫২-র হেলসিংকি-র সময় থেকেই নেটো মেলবোর্ণে জয়লাভের জন্য দলকে কঠোর সাধনায় ব্যাপৃত করেন।

১৯৫৮-র বিশ্বকাপে নেটোর খেলায় বাধা আসে ব্রাজিলের ম্যাচে হাঁটুতে আঘাত লাগায়। কিন্তু ১৯৫৪-র বিশ্বকাপে সব কটি ম্যাচেই খেলেন এবং রাশিয়া সেবার কোয়ার্টার ফাইনালে পৌঁছয়। তাঁরই নেতৃত্বে রাশিয়া নেশনস কাপ বিজয়ী হয়।

খেলায় দল বদলের ভীষণ বিরোধী, তাই ১৯৪৮ সালে যে স্পার্টাকে খেলা শুরু, সেখানেই ১৯৫৪-তে অবসরের আগে পর্যন্ত ছিলেন। ৩৬৭টি লীগ ম্যাচ

খেলেছেন, গোল ৩৭টি। তাঁর সঞ্চয়ে চ্যাম্পিয়নশিপের পদক আছে ৫টি।

বিশ্বকাপের পর চমৎকার বল নিয়ন্ত্রক। রুশ ফুটবলের সেরা 'ব্রেন' পরে মিড-ফিল্ড থেকে সেণ্টার-ব্যাকে চলে যান।

অবসরের পর ফুটবল নিয়ে বই লেখেন 'দিস ইজ ফুটবল'। তিনি ওতে লিখলেন, ফুটবলে কখনও ট্যাকটিক্সের লড়াই হওয়া উচিত নয়। বরং দরকার অ্যাটাকিং মুভমেণ্ট, আর তার সঙ্গে রাখতে হবে স্কিল। উল্লেখ্য, মাঠে ও লেখনীতে স্পষ্টবাদিতার জন্যই নেটো কখনও ফুটবল ম্যানেজার হতে পারেননি।

**নেৎসার গুন্‌টার**—জন্ম ১৯৪৪। পশ্চিম জার্মানীর দারুণ প্রতিভাধর লেফটইন নেৎসার স্পিড, টেক্‌নিক্যাল জ্ঞান এবং খেলার মেজাজ উপলব্ধির অপূর্ব ক্ষমতা দ্বারা জাতীয় দলে স্থায়ী আসন করে নেন। মিড-ফিল্ডে যখন ওভারাথকে পাওয়া গেল না, নেৎসার গুনটার তখনই ম্যানেজার হেলমুট শ্যোনের অ্যাটাকিং নীতিকে কার্যকর করতে প্রয়াসী হন। সামান্য কুঁজো, ভাইকিং চেহারার নেৎসার ইউরোপীয় চ্যাম্পিয়নশিপে পশ্চিম জার্মানীর প্রধান হাতিয়ার রূপে দেখা দেন। বল নিয়ে দ্রুত এগোতে তাঁর গোড়ালিই যথেষ্ট ছিল। গোড়ালি দিয়েই ৫০ গজ বা তারও বেশি দূরে নিখুঁত পাস দিতে পারতেন। ওয়েমব্লিতে কোয়ার্টার ফাইন্যালে অন্য যে কোনো খেলোয়াড়ের চাইতে তিনিই ইংল্যাণ্ডের আশাকে নির্মূল করতে থাকেন ইউরোপীয়ান চ্যাম্পিয়নশিপের খেলায়।

যেমন লম্বা চুল, তেমনি লম্বাটে চেহারা। নেৎসারের বৈশিষ্ট্য সর্বদা নানান ফ্যাশনের পোশাক পরা, আর গাড়িতে চড়লে তা দ্রুত চালাতেই হবে—বাইরের জগতে তিনি যত কিছু নিয়েই ব্যস্ত থাকুন, ফুটবল মাঠে একটুও গাছাড়া খেলা নয়। সব নৈপুণ্য, সব দক্ষতা তাঁর আয়ত্তে। ফুটবল নিয়ে কোনোরকম শিথিলতা নয়।

মনচেংলাডবাশ-এর ম্যানেজার হেনেস উইজউইলার-এর সহযোগিতায় নেৎসার ওই ক্লাবকে জার্মানীর ফুটবলে অত্যন্ত শক্তিমান করে তোলেন। তারা জার্মান লীগ জিতল, ইউরোপীয়ান কাপে ৭-১ গোলে হারাল ইণ্টার মিলানকে । কিন্তু এক দর্শক ইণ্টারের এক খেলোয়াড়ের মাথায় একটি টিনের পাত্র ছুঁড়ে মারায় প্রথম লেগে ৭-১ জয় সত্ত্বেও ওই ম্যাচটি আবার খেলার সিদ্ধান্ত হয় এবং ফল থাকে ০-০। এদিকে দ্বিতীয় লেগে ইণ্টার জেতে ৪-২ গোলে। তাই নেৎসারের মনচেংলাডবাশ-এর

কোয়ার্টার ফাইনালে যাওয়া হল না। নেৎসারের ফুটবল-জীবনে একটি বড় বাধা এল।

অমিত ফুটবল-প্রতিভার অধিকারী হয়েও নেৎসার ১৯৬৫ থেকে ১৯৭০ পর্যন্ত ১৪টির বেশি আন্তর্জাতিক ম্যাচে খেলার সুযোগ পাননি। আহত থাকায় মেক্সিকো বিশ্বকাপে তাঁর যাওয়া বন্ধ হয়। মিউনিখে ওভারাথের বদলে হেলমুট শোন তাঁকে সুযোগ দিলেও নেৎসার উজ্জ্বল হতে পারেননি। অথচ দু'বছর আগে ওয়েম্বলিতে ইউরোপীয়ান চ্যাম্পিয়নশিপে জার্মানী যখন ৩-১ গোলে ইংল্যাণ্ডকে হারায় তখন মনে হয়েছিল বিশ্বকাপে নেৎসারই হবেন জার্মান আক্রমণের পথিকৃৎ।

সন্দেহ নেই নেৎসার অনেক উঁচুদরের খেলোয়াড়। কিন্তু বেকেনবাউয়ের ও ওভারাথ থাকাতে আগে তাঁর প্রয়োজন দেখা যায়নি। নেৎসারের পথ উন্মুক্ত করেন বেকেনবাউয়ের সুইপার হওয়ায়। মনচেংলাডবাশ-এ তাঁর চমকপ্রদ খেলাই জাতীয় দলে নির্বাচনের দাবি জানায়। অবশ্য বেকেনবাউয়ের ও ওভারাথের মেজাজের সঙ্গে নেৎসারের মেজাজে মিল ছিল কমই। নেৎসার জার্মানী ছেড়ে রিয়াল মাদ্রিদে চলে যাওয়ায় তাঁর আন্তর্জাতিক খেলায় প্রতিবন্ধকতা সৃষ্টি হয়। নেৎসার প্রকৃতই হেলমুট শোনের চোখের আড়ালে চলে গেলেন। আর তার খেসারৎ—মিউনিখের বিশ্বকাপে জার্মান দলে প্রথম এগারজনের মধ্যে না থাকা।

**নোভাক লাডিস্লাভ**—জন্ম ১৯৩১। চেকোশ্লাভাকিয়ার লেফট-ব্যাক নোভাক লাডিস্লাভ শুধু ডুকলা প্রাগের নয়, জাতীয় দলেরও নেতৃত্ব করেন। দীর্ঘ ১৫ বছর ডুকলায় থাকাকালে বছরের পর বছর তাদের জন্য নানা ট্রফি ও চ্যাম্পিয়নশিপ পদক এনে দিয়েছেন। বলা বাহুল্য তাঁরা নোভাককে দলে নেন কৈশোরেই। তখন তাঁর খেলায় নানা দুর্বলতা। ভুল পদক্ষেপ, পজিশন জ্ঞান নেই। কিন্তু চমৎকার ট্যাক্লিং এবং দ্রুত বল ক্লিয়ারে সক্ষম ছিলেন সেরা খেলোয়াড়দের মতই। অল্পদিনের মধ্যেই নোভাক তাঁর সব দুর্বলতা কাটিয়ে ওঠেন এবং যুদ্ধপরবর্তীকালের অন্যতম সেরা ডিফেণ্ডারে পরিণত হন। জাতীয় দলে প্রথম নির্বাচিত হন ১৯৫২-য়। তারপর ১৯৫৪, ১৯৫৮ ও ১৯৬৪-র বিশ্বকাপ এবং অন্যান্য আন্তর্জাতিক প্রতিযোগিতা সহ ৭৫ বার জাতীয় দলের পক্ষে খেলে রেকর্ড করেন। জাতীয় দলের অধিনায়ক ছিলেন ৬ বছর। ক্লাব ও জাতীয় দলের জন্য তাঁর স্মরণীয় অবদান আন্তর্জাতিক অঙ্গনে চেকোশ্লোভা-

কিয়াকে পাংক্তেয় করায়। চেকোশ্লোভাকিয়ার সর্বাধিক কৃতিত্ব ১৯৬২-র বিশ্বকাপে। প্রবল প্রতিদ্বন্দ্বী হাঙ্গেরিকে কোয়ার্টার ফাইনালে তাঁর দল ১-০ গোলে পরাস্ত করে।

নোভাক ১৯৫৪-তে দ্বিতীয় ডিভিশনের জাব্রোনেকে চলে গেলে, ডুকলা আর শ্রেষ্ঠত্ব বজায় রাখতে পারেনি। তাঁদের অধিকাংশই তখন প্রবীণের দলে। তবুও নোভাকের নেতৃত্বেই জাব্রোনেক সামান্যের জন্য পর পর দুই মরসুম সিনিয়র ডিভিশনে ওঠা থেকে বঞ্চিত হয়। ১৯৬৮-তে অবসরের পর তিনি ওই ক্লাবের ম্যানেজারশিপ পান। ১৯৭০-এ হতাশ চেক জাতীয় ফুটবল সংস্থা তাঁকে জাতীয় দলের দায়িত্ব দেয় স্বদেশে ফিনল্যাণ্ডের সঙ্গে ড্র করলে। জাতীয় দলের দায়িত্ব নিয়ে ওয়েলসে ফিরতি খেলায় চেকরা ৩-১ গোলে জিতল। অথচ ওই ম্যাচের আগে তখনকার সেরাদের অনেকেই দল থেকে বাদ পড়ে অশোভন আচরণের জন্য।

**পপলাহার, জান**—জন্ম ১৯৩৫। চেকোশ্লোভাকিয়ার পপলাহার রক্ষণভাগে শুধু দুর্ভেদ্য নন, অত্যন্ত সক্রিয় সেণ্টার-হাফেও। শুরুতে ছিলেন ফুল-ব্যাক, কিন্তু শ্লোভান দলে গিয়ে এই স্টপার সেণ্টার-হাফে উঠে আসেন। ১৯৫৮-র সুইডেনের বিশ্বকাপে গিয়েছিলেন রিজার্ভ হয়েই। কিন্তু সেখানে জরুরী পরিস্থিতিতে সেই যে জাতীয় দলে এলেন, আর খেললেন প্রায় এক-নাগাড়েই ৬৩টি আন্তর্জাতিক ম্যাচে। স্বাস্থ্যবান, দশাসই চেহারার পপলাহার শূন্যের বল চমৎকার খেলতেন। তাঁর মত স্টপার বিশ্বে আজ কমই আছেন। অথচ তাঁর খেলা দেখে কেউ শুরুতে অমনটি ঠাহর করতে পারতেন না। কিন্তু খানিকক্ষণ পপলাহারকে নিরীক্ষণ করলে বোঝা যেত—এ যে-সে খেলোয়াড় নয়। আর কেউ না হোন, পপলাহার থাকলে চেকদের বিপদের কারণ থাকত না। বিপক্ষের ফরওয়ার্ডরাও শুধু ভাবতেন—আহা, পপলাহার যদি না খেলত! যে কোনো শক্তিধর দল ঘায়েল হত তাঁর সদা জাগ্রত প্রহরার কাছে।

৩৬, তখন প্রবীণের দলে চলে গেলেও ফ্রান্সের লিয়ঁতে সই করলেন পেশাদার খেলোয়াড়রূপে। ১৯৫৪-এ স্বদেশে ফিরে ব্রণোতে যোগ দিয়ে তাদের অবনমন থেকে বাঁচালেন। ৩৭ বছর বয়সেও তাঁর খেলায় ঘাটতি দেখা যায়নি।

**পারফুমো রবার্টো আলফ্রেডো**—জন্ম ১৯৪২। আর্জেন্টিনার ফুটবলে এমন সুন্দর সেন্টার-ব্যাক আজও দেখা যায়নি। অত্যন্ত দরিদ্র পরিবারে জন্ম। কিন্তু ফুটবল তাঁর পরিবারের পরিবর্তন আনে। তবে শুরুতে তাঁকে অনেক বাধা পেতে হয়। রিভার প্লেট জুনিয়র দলে নাম লেখালেও সেখানে স্থান হয়নি। কর্তৃপক্ষ তাঁকে জানান, 'তোমার দেহে শক্তি নেই।' চলে গেলেন রেসিং ক্লাবের তিন নম্বর দলে। প্রথম দলে সুযোগ পেলেন খেলার গুণে। রেসিং-এর চ্যাম্পিয়নের মূলে পারফুমোর অবদানই সর্বাধিক। ওয়ার্ল্ড ক্লাব চ্যাম্পিয়নশিপেও জিতল রেসিং ১৯৫৪-তে গ্লাসগোয় সেলটিককে হারিয়ে। অবশ্য ইতিমধ্যে তিনি ১৯৫৪-তে ইংল্যাণ্ডে বিশ্বকাপ খেলে এসেছেন জাতীয় দলের পক্ষে। তীক্ষ্ণ বুদ্ধি ও ফুটবলে অগাধ জ্ঞানসম্পন্ন পারফুমো যতদিন রেসিং ক্লাবে ছিলেন, ততদিন প্রতিটি আন্তর্জাতিক প্রতিযোগিতায়ও খেলেছেন। কিন্তু রেসিং আর্থিক সংকটে পড়লে তাঁকে ব্রাজিলের ক্রুজিরোর কাছে বিক্রি করা হয়।

**পিওলা, সিলভিও**—জন্ম ১৯১৩। ইতালির পিওলা ১৯৩৮এর বিশ্বকাপে সেরা সেন্টার ফরওয়ার্ডের মধ্যেও বিশিষ্ট স্থান পেয়েছিলেন জুল রিমে ট্রফি ইতালির দখলে রেখে। লম্বা সুদেহী এবং বলবান। শূন্যের বলগুলিকে কাজে লাগাতে তৎকালে তাঁর মত কুশলী খেলোয়াড় কমই ছিলেন। মিজ্জা অপেক্ষাও কুশলী। কেউ কেউ বলতেন, মিজ্জার পরিচয় ছিল শুধু শহরে, আর পিওলার সুনাম শহর ছাড়িয়ে গ্রামে ছড়িয়ে পড়েছিল।

পিওলার ফুটবল-জীবন বৈচিত্র্যে ভরা। ১৯৩৮-এ বিশ্বকাপ জয়ের চোদ্দ বছর পরে তিনি যখন সেদিন শেষ ম্যাচটিতে ফ্লোরেন্সে ইংল্যাণ্ডের বিরুদ্ধে নামলেন, তখনও অ্যাটাকিং থেকে দূরে সরে যাননি। ইতালীর জাতীয় দলের পক্ষে তাঁর ৩৯টি গোলের মধ্যে একটিই ছিল বিতর্কমূলক। এটি ১৯৩৯-এ মিলানে ইংল্যাণ্ডের বিরুদ্ধে। পিওলা বলটি ঘুষি মেরেই ভিতরে ঢুকিয়ে দেন।

পিওলার খ্যাতি ছড়িয়ে পড়ে প্রো ভার্সেলিতেই। ১৯২৯ থেকে ১৯৩৪ পর্যন্ত এই ক্লাবের লীগে গোল করেন ৫১টি। তারপর রোমে গিয়ে লাজিওর পক্ষে নটি ফুটবল মরশুমে দারুণ খেলে ১৪৩টি গোল করেন। এই সংখ্যা

